এবং জরুরী অবস্থার সময় জনসাধারণের নিরাপত্তা ও কল্যাণের জন্য রাষ্ট্রীয় ক্রিয়াকলাপের পরিধি বাড়াইয়া দেওয়া হয়। কতিপয় কাজ আছে যেগুলি রাষ্ট্রকে অবশ্যই সম্পাদন করিতে হয় এবং সেই কাজগুলি করিবার জন্য রাষ্ট্রই সর্বাপেক্ষা উপযুক্ত। আবার কতিপয় কাজ আছে যেগুলি রাষ্ট্র জন-সাধারণের হাতে ছাড়িয়া দেয়। পরিবর্তনশীল সামাজিক অবস্থা এবং ধারণার পরিপ্রেক্ষিতে সরকারের ক্রিয়াকলাপের পরিধিরও পরিবর্তন হয়। তাহাছাড়া, রাজনৈতিক চেতনা বৃদ্ধি এবং লোকায়ত্ত সরকার উভয়ই রাষ্ট্রীয় ক্রিয়াকলাপের প্রয়োজনীয়তা এবং সামাজিক সংস্কারের সম্ভাব্যতা সম্বন্ধে নূতন ধারণার সৃষ্টি করে। আধুনিক গণতান্ত্রিক রাষ্ট্রগুলিতে সমাজতন্ত্রের দিকে একটি সাধারণ প্রবণতা দেখিতে পাওয়া যায়। তবে কতিপয় বিষয়ে মানুষের স্বাধীনতায় আধুনিক গণতান্ত্রিক রাষ্ট্রগুলি হস্তক্ষেপ করে না; যেমন, ধর্ম এবং জ্ঞান অর্জন সম্পর্কিত স্বাধীন চিন্তাধারা। কোন কোন রাষ্ট্রে ( যেমন আমেরিকায় এবং ইংলণ্ডে ) বেসরকারী সম্পত্তির উপর রাষ্ট্র হস্তক্ষেপ করে না।

রাষ্ট্রের বিভিন্ন কাজকর্মকে আমরা দুইভাগে বিভক্ত করিতে পারি ;—

(১) কতিপয় কাজ আছে যেগুলি সম্পাদন করা যে কোন রাষ্ট্রের অবশ্য কর্তব্য। রাষ্ট্রের প্রকৃতি বিশ্লেষণ করিলেই রাষ্ট্রের অবশ্য কর্তব্য সম্বন্ধে ধারণার সৃষ্টি হয়; আবার, (২) কতিপয় কাজ আছে যেগুলি সম্পাদন করা রাষ্ট্রের পক্ষে অবশ্য কর্তব্য নয়। এইগুলি রাষ্ট্রের ঐচ্ছিক অথবা বিকল্প (optional) ক্রিয়াকলাপ। রাষ্ট্রের ক্রিয়াকলাপগুলি তিনভাগে বিভক্ত। যথা,—(১) কতিপয় কাজ রাষ্ট্রের ক্ষমতার সহিত জড়িত, (২) কতিপয় কাজ আছে যেগুলি জনসাধারণের আইনগত অধিকার এবং স্বাধীনতার সহিত জড়িত, এবং (৩) সর্বশেষে, কতিপয় কাজ আছে যেগুলি সাধারণ কল্যাণের সহিত জড়িত। এই ক্রিয়াকলাপগুলি প্রথম দুইটি রাষ্ট্রের আবশ্যিক ক্রিয়াকলাপের মধ্যে পড়ে এবং সর্বশেষটি রাষ্ট্রের ঐচ্ছিক ক্রিয়াকলাপের মধ্যে পড়ে। দেশের আভ্যন্তরীণ শান্তি-শৃংখলা বজায় রাখা এবং দেশকে বহিঃশত্রুর আক্রমণ হইতে রক্ষা করা যে কোন রাষ্ট্রেরই অবশ্যকর্তব্য। আবার, আন্তর্জাতিক ক্ষেত্রে পররাষ্ট্রগুলির সহিত সম্পর্ক নির্ধারণ করাও রাষ্ট্রের অবশ্যকর্তব্য। মুদ্রা ব্যবস্থা চালু রাখা এবং ডাক ও তার বিভাগ নিয়ন্ত্রণ করাও রাষ্ট্রের অবশ্যকর্তব্য। কিন্তু, শিল্প ব্যবস্থার প্রকৃতি কিরূপ হইবে তাহা নির্ধারণ করা রাষ্ট্রের পক্ষে ঐচ্ছিক কর্তব্য। রাষ্ট্র ইচ্ছা করিলে ইহা নিজে নির্ধারণ করিতে পারে, আবার ইচ্ছা করিলে ইহা বেসরকারী শিল্প উদ্যোক্তাদের হাতে ছাড়িয়া দিতে পারে। বর্তমানকালের গণতান্ত্রিক রাষ্ট্রগুলিতে রাষ্ট্রের

অবশ্যকর্তব্য এবং ঐচ্ছিক কর্তব্যের মধ্যে সীমারেখার গুরুত্ব ক্রমেই কমিয়া আসিতেছে। বর্তমানে জনসাধারণের সামগ্রিকভাবে সব কিছু ভালমন্দের দায়িত্ব রাষ্ট্রকে গ্রহণ করিতে হয়। কিন্তু, এইজন্য যে জনসাধারণ স্বাধীনতা ভোগ করে না তাহা নহে। বিভিন্ন ক্ষেত্রে জনসাধারণকে যথাসম্ভব স্বাধীনতা প্রদান করিতে হয়; ইহাই ব্যক্তিস্বাতন্ত্র্যবাদের প্রভাব। আবার যখনই সামগ্রিক স্বার্থের প্রয়োজন হয়, রাষ্ট্র বিভিন্ন ক্ষেত্রে হস্তক্ষেপ করে;—ইহাই সমাজতন্ত্রের প্রভাব। সেইজন্য শুধু ব্যক্তিস্বাতন্ত্র্যবাদ অথবা শুধু সমাজতন্ত্রবাদ,—কোনটিই রাষ্ট্রের প্রকৃত ক্রিয়াকলাপ নির্ধারণ কবিতে পারে না। সামাজিক ও অর্থনৈতিক অবস্থার পরিবর্তনের সংগে রাষ্ট্রের সমাজতান্ত্রিক এবং অ সমাজ-তান্ত্রিক ক্রিয়াকলাপের পার্থক্য সম্বন্ধে ধারণার পরিবর্তন হয়।

সামাজিক ব্যবস্থা যত জটিল হইতে থাকে, সাধারণ কল্যাণ অর্জন করিতে হইলে ততই ব্যক্তিগত স্বার্থকে সামগ্রিক সমাজের স্বার্থের নিকট খাটো করিতে হয়। বিশেষতঃ, রাজনৈতিক প্রতিষ্ঠানগুলির সংস্কার করিবার যোগ্যতা মানুষের আছে, এই বিশ্বাস হইতে এবং রাষ্ট্রের গণতান্ত্রিক ভিত্তি থাকায় মানুষ রাষ্ট্রের ক্রমবর্ধমান কর্তব্য ও দায়িত্ব স্বীকার করিয়া লইতেছে।

রাষ্ট্রের ক্রিয়াকলাপের পরিধির কোনও সীমারেখা টানা সম্ভবপর নয়। এখন যাহা রাষ্ট্রের পক্ষে ঐচ্ছিক কর্তব্য মনে হইবে, সামাজিক ও অর্থনৈতিক অবস্থার পরিবর্তন হইলেই ইহাকে রাষ্ট্রের পক্ষে আবশ্যিক কর্তব্য মনে হইতে পারে। আধুনিক গণতান্ত্রিক রাষ্ট্রগুলিতে সমাজতান্ত্রিক ব্যবস্থার দিকে ক্রমবর্ধমান ঝোঁক দেখা যাইতেছে। ইহার কারণ হইতেছে, ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থার কতিপয় মৌলিক দুর্বলতা। এই দুর্বলতা দূর করিবার জন্য রাষ্ট্রের সহযোগিতার প্রয়োজন। শুধু রাষ্ট্রীয় নিয়ন্ত্রণ নহে, কোন কোন কাজে রাষ্ট্রীয় সহযোগিতার বিশেষ প্রয়োজন, এই জিনিষটা প্রত্যেকটি গণতান্ত্রিক রাষ্ট্রই অনুভব করিতেছে। সুতরাং রাষ্ট্রের ক্রিয়াকলাপের পরিধিকে সীমিত করা সম্ভবপর নহে।

**রাষ্ট্রের ক্রিয়াকলাপ (Functions of the State):**

রাষ্ট্রের ক্রিয়াকলাপগুলিকে দুইভাগে বিভক্ত করা যায়। প্রত্যেক রাষ্ট্রের পক্ষেই কতিপয় আবশ্যিক অথবা প্রাথমিক কাজ ( Essential or primary functions ) আছে। আবার কতিপয় কাজ আছে যেগুলি প্রয়োজন অনুসারে করা হয়। এইগুলিকে ঐচ্ছিক কাজ (Optional or Non-essential functions) বলে। প্রয়োজনীয় কাজগুলি আলোচনা করিলে আমরা দেখিতে পাই, সেইগুলি প্রথমতঃ রাষ্ট্রের ক্ষমতা এবং জনসাধারণের বিভিন্ন আইনগত অধিকার ও স্বাধীনতার সহিত জড়িত। দ্বিতীয়তঃ, এক রাষ্ট্রের সহিত অপর রাষ্ট্রের সম্পর্ক, রাষ্ট্রের সহিত জনগণের সম্পর্ক এবং জনগণের মধ্যে পারস্পরিক সম্পর্কের

ভিত্তিতে রাষ্ট্রের আবশ্যিক কাজগুলি স্থিরীকৃত হয়। যুদ্ধের সময় এবং শান্তির সময় পররাষ্ট্রের সহিত কিরূপ সম্পর্ক স্থাপন করিতে হইবে, তাহা নির্ধারণ করা রাষ্ট্রের একটি প্রয়োজনীয় কাজ। দেশের নাগরিকদের কি পরিমাণ স্বাধীনতা দেওয়া উচিত এবং রাষ্ট্রের সহিত নাগরিকদের কি সম্পর্ক হইবে, তাহা নির্ধারণ করিবার দায়িত্বও রাষ্ট্রের। নাগরিকদের মধ্যে পারস্পরিক সম্পর্ক নিয়ন্ত্রণ করাও রাষ্ট্রের একটি প্রয়োজনীয় কাজ। এইজন্য রাষ্ট্রকে সেনাবাহিনী, নৌ-বাহিনী, পুলিশ ও যোগাযোগ ব্যবস্থা নিয়ন্ত্রণ এবং অনেক সরকারী কর্মচারী নিয়োগ করিতে হয়। দেশের আভ্যন্তরীণ শান্তি শৃংখলা বজায় রাখিবার জন্য রাষ্ট্রকে একদিকে যেমন কারা বিভাগ এবং পুলিশ বিভাগ বজায় রাখিতে হয়, অপরদিকে সেই প্রকার রাষ্ট্রকে একটি বিচার বিভাগ স্থাপন করিতে হয়। যে কোন ধরণের সরকারই প্রতিষ্ঠিত হউক না কেন, রাষ্ট্রকে এই কাজগুলি সর্বদাই করিতে হয়। রাষ্ট্রের সংজ্ঞা বিশ্লেষণ করিলে আমরা দেখিতে পাই, রাষ্ট্রের সর্বপ্রধান বৈশিষ্ট্য হইতেছে, ইহার সার্বভৌমত্ব। নিজের সার্বভৌমত্ব বজায় রাখিবার জন্য রাষ্ট্রকে একটি সামরিক বিভাগ রাখিতে হয়। রাষ্ট্রের অন্যতম বৈশিষ্ট্য হইতেছে একটি সুসংগঠিত সরকার। ইহা যাহাতে গঠিত হয় এবং ইহা যাহাতে ভালভাবে বিভিন্ন কাজ চালাইয়া যাইতে পারে, সেইজন্য রাষ্ট্রের একটি প্রয়োজনীয় কাজ হইতেছে রাষ্ট্রের শাসনতন্ত্র প্রণয়ন করা। রাষ্ট্রের সমাজতান্ত্রিক কাজগুলির অন্যতম বৈশিষ্ট্য হইতেছে, জনসাধারণের স্বাধীনতা বজায় রাখিবার জন্য সামাজিক, রাজনৈতিক, অর্থনৈতিক প্রভৃতি ক্ষেত্রে রাষ্ট্রীয় নিয়ন্ত্রণ প্রসার করা। তাহাতে গণতান্ত্রিক আদর্শের মর্যাদা রক্ষিত হয় না, তাহা নহে। প্রকৃতপক্ষে গণতন্ত্রের সহিত রাষ্ট্রীয় সহযোগিতার কোনও বিরোধ নাই।

রাষ্ট্রের বিকল্প অথবা ইচ্ছামূলক কাজগুলি রাষ্ট্রের ক্ষমতা অথবা নাগরিকদের অধিকার ও স্বাধীনতার সহিত জড়িত নয়। রাষ্ট্র এই কাজগুলি করে নাগরিকদের সাধারণ কল্যাণের জন্য। নাগরিকদের নৈতিক, সাংস্কৃতিক, সামাজিক এবং অর্থনৈতিক প্রগতির জন্য রাষ্ট্র ইচ্ছা করিলে নিজেই উদ্যোগী হইতে পারে। শিল্প ও ব্যবসায়ের উন্নতি করিতে হইলে রাষ্ট্র কোনও কোনও প্রয়োজনীয় শিল্পের উন্নতি করিবার দায়িত্ব নিজের হাতে গ্রহণ করিতে পারে। আবার, কতিপয় শিল্পের উন্নতির ভার বেসরকারী প্রয়াসের উপর ছাড়িয়া দেওয়া যাইতে পারে। 'রাস্তাঘাটের উন্নয়ন, জনস্বাস্থ্য, জনশিক্ষা, শ্রমিক কল্যাণ, পূর্তকাজ, কৃষির উন্নতি প্রভৃতি ক্ষেত্রে রাষ্ট্র ইচ্ছা করিলে নিজেই বিভিন্ন কাজ করিতে পারে—সমাজে যাহারা বেকার, বৃদ্ধ এবং পংগু তাহাদের দুর্গতি দূর করিবার জন্য রাষ্ট্র ইচ্ছা করিলে বেকার-ভাতা, বার্ধক্য-ভাতা এবং অক্ষমতা-ভাতা ইত্যাদির প্রচলন করিতে পারে। সাধারণতঃ, কল্যাণরাষ্ট্রে

এই ব্যবস্থাগুলি অবলম্বিত হয়। কল্যাণ-রাষ্ট্রে এই কাজগুলি বর্তমানে রাষ্ট্র ক্রমে ক্রমে নিজের প্রয়োজনীয় কাজ বলিয়া গ্রহণ করিতেছে। এইজন্যই রাষ্ট্রের প্রয়োজনীয় ও ইচ্ছামূলক কাজের মধ্যে সীমারেখা টানা ক্রমেই কঠিন হইয়া পড়িতেছে।

জনসাধারণের সুবিধার জন্য রেলপথ স্থাপন করা পূর্বে রাষ্ট্রের ইচ্ছামূলক কাজ বলিয়া মনে করা হইত। কিন্তু বর্তমানে ইহাকে রাষ্ট্রের একটি প্রয়োজনীয় কাজ বলিয়া মনে করা হয়। ব্যাংক ব্যবস্থার উন্নতির জন্য চেষ্টা করা পূর্বে রাষ্ট্রের ইচ্ছামূলক কাজ বলিয়া গণ্য করা হইত। কিন্তু বর্তমানে অধিকাংশ দেশেরই কেন্দ্রীয় ব্যাংককে জাতীয়করণ করা হইতেছে। এমনকি শিক্ষা বিস্তারেও রাষ্ট্রের কর্তৃত্ব ক্রমেই স্বীকৃতি হইতেছে। বিভিন্ন প্রতিষ্ঠানের সংস্কার করিবার ক্ষমতা মানুষের আছে,—এই বিশ্বাস যতই বাড়িতেছে ততই বেসরকারী ক্ষেত্রে রাষ্ট্রীয় নিয়ন্ত্রণ ক্রমে ক্রমে স্বীকৃত হইতেছে। রাষ্ট্রের প্রয়োজনীয়তা বর্তমানে স্বীকৃত হয় রাষ্ট্র জনগণের কল্যাণের জন্য কতটা চেষ্টা করিতে পারে তাহা দ্বারা। জনগণের কল্যাণেই রাষ্ট্রের কল্যাণ,—এই তত্বটি যখনই স্বীকৃত হইবে তখনই, রাষ্ট্রের প্রয়োজনীয় এবং ইচ্ছামূলক কাজের মধ্যে কোন সংঘাতের সৃষ্টি হইবে না।

## সংক্ষিপ্তসার

**ব্যক্তি-স্বাতন্ত্র্যবাদ**—ব্যক্তি-স্বাতন্ত্র্যবাদ *laissez faire* নীতি বা স্বাধীন প্রচেষ্টার নীতির উপর ভিত্তিশীল। এই মতবাদ অনুযায়ী রাষ্ট্র জনসাধারণের কোন কাজেই হস্তক্ষেপ করিবে না। কারণ, জনসাধারণ নিজেদের ভালমন্দ রাষ্ট্র অপেক্ষা অনেক ভাল বুঝে এবং সেইজন্য রাষ্ট্রীয় হস্তক্ষেপ জনসাধারণের স্বাধীনতা ক্ষুণ্ণ করে।

**ব্যক্তি-স্বাতন্ত্র্যবাদের পক্ষে যুক্তি**—সমাজের অন্তর্গত বিভিন্ন লোকের প্রয়োজনীয় চাহিদা বিচার করিয়া দেখিবার এবং তাহা মিটাইবার যোগ্যতা রাষ্ট্রের আছে কিনা সেই বিষয়ে ব্যক্তি স্বাতন্ত্র্যবাদের সমর্থকগণ সন্দিহান। রাষ্ট্রীয় নিয়ন্ত্রণ থাকিলেই মানুষ আত্মবিশ্বাস হারাইয়া রাষ্ট্রের উপর নির্ভরশীল হইয়া পড়ে। সুতরাং নাগরিকদের ব্যক্তিত্ব বিকাশের জন্য নাগরিকদের রাষ্ট্রীয় নিয়ন্ত্রণ হইতে মুক্ত হইয়া সহজাত ন্যায়পরতার ভিত্তিতে (Ethical argument) নিজেদের উন্নতির জন্য চেষ্টা করিতে দেওয়া উচিত।

দ্বিতীয়তঃ, ব্যক্তি-স্বাতন্ত্র্যবাদের মতে যোগ্যতম ব্যক্তিগণকে বাঁচিয়া থাকিবার সুযোগ দেওয়া উচিত।

তৃতীয়তঃ, অর্থনৈতিক দিক হইতে ব্যক্তি-স্বাতন্ত্র্যবাদীগণের যুক্তি হইতেছে এই যে রাষ্ট্রীয় নিয়ন্ত্রণে ব্যবসায়-বাণিজ্যের জন্য বে-সরকারী প্রয়াস এবং উদ্যোগ বিনষ্ট হয়।

চতুর্থতঃ, ব্যক্তি-স্বাতন্ত্র্যবাদীগণ বলেন যে অতীতে অনেক দেশেই জনসাধারণের অবস্থার উন্নতি করার জন্য সমুদয় সরকারী প্রচেষ্টা ব্যর্থ হইয়াছে। যেহেতু জনসাধারণ নিজেদের ভাল-মন্দ নিজেরাই বুঝিতে পারে সেইজন্য তাহাদিগকে যতদূর সম্ভব রাষ্ট্রীয় নিয়ন্ত্রণ হইতে মুক্ত রাখিলেই তাহাদের ব্যক্তিত্বের পূর্ণ বিকাশ হইবে।

**ব্যক্তি-স্বাতন্ত্র্যবাদের সমালোচনা**—এই মতবাদের যে মোটেই যুক্তি নাই তাহা নহে। তবে বর্তমানকালে এই মতবাদটিকে সম্পূর্ণভাবে গ্রহণ করা কোন দেশেই সম্ভবপর হয় নাই। প্রথমতঃ, অবাধ প্রতিযোগিতা বিভিন্ন শিল্পকে অবাধ সংঘ প্রতিষ্ঠা করিবার অধিকার দেয় এবং এইভাবে একচেটিয়া কারবারের পথ সুগম করে।

দ্বিতীয়তঃ, একথা ঠিক নয় যে জনসাধারণ সর্বদাই নিজেদের ভাল-মন্দ নিজেরা বুঝিতে পারে। ব্যক্তি-স্বাধীনতার নিরাপত্তা এবং সংরক্ষণের জন্য রাষ্ট্রীয় হস্তক্ষেপের বিশেষ প্রয়োজন।

তৃতীয়তঃ, আধুনিক যুগে রাষ্ট্রীয় হস্তক্ষেপ ব্যতীত কোন দেশেই সুপরিকল্পিতভাবে অর্থনৈতিক উন্নতি হইতে পারে না।

সর্বশেষে, রাষ্ট্রীয় সহায়তা না থাকিলে জনসাধারণের মানসিক বৃত্তিগুলির সম্যক বিকাশ হয় না এবং দেশের সামগ্রিক স্বার্থে ইহাদের কাজে লাগান যায় না।

**সমাজতন্ত্রের আদর্শ**—রাষ্ট্রের ক্রিয়াকলাপের দিক হইতে সমাজতন্ত্রের আদর্শ ব্যক্তি স্বাতন্ত্র্যবাদের আদর্শের সম্পূর্ণ বিপরীত। সমাজতন্ত্রে যাহারা বিশ্বাসী তাহাদের মতে রাষ্ট্র মানুষের ব্যক্তিত্ব বিকাশের পক্ষে একান্ত আবশ্যক। সমাজতন্ত্রে সব সামাজিক কাজেই রাষ্ট্রীয় হস্তক্ষেপ থাকে। উৎপাদনের উপকরণগুলিও রাষ্ট্রীয় নিয়ন্ত্রণের অধীন থাকে। সমাজতন্ত্রের আরও বিশেষ বৈশিষ্ট্য হইতেছে এই যে ইহাতে জনগণের মধ্যে আয় ও ধনের বৈষম্য কমিয়া যায়, সমুদয় শিল্প জাতীয়করণ করা হয়, এবং অর্থনৈতিক পরিকল্পনার ব্যবস্থা করা হয়। অর্থনৈতিক ক্ষেত্রে ব্যক্তিগত লাভের স্থানে সামাজিক লাভের বৃদ্ধি করাই সমাজতন্ত্রের উদ্দেশ্য। ব্যক্তি-স্বাতন্ত্র্যবাদে সবল কর্তৃক দুর্বলকে সামাজিক এবং অর্থনৈতিক ক্ষেত্রে যে শোষণ করা করা হয় তাহা দূর করাই সমাজতন্ত্রের কার্যসূচী। সাম্যবাদী বা সমাজতান্ত্রিক সমাজ-ব্যবস্থার আদর্শ

হইতেছে প্রত্যেককে তাহার প্রয়োজন অনুযায়ী অর্থ উপার্জন করিতে দেওয়া, যাহাতে সমস্ত ধনসম্পদের ন্যায়সংগত বণ্টন হয়।

**সমাজতন্ত্রের পক্ষে যুক্তি**—সমাজতন্ত্রের প্রধান বৈশিষ্ট্যগুলি আলোচনা করিলেই ইহার সুবিধাগুলি আমরা দেখিতে পাই। প্রথমতঃ, সমাজতন্ত্রে ধনী-নির্ধনের মধ্যে তারতম্য অথবা পার্থক্য করা হয় না বলিয়া শ্রমিকদের এবং দরিদ্রদের স্বার্থ যথোপযুক্ত সংরক্ষিত হয়। সমাজ যখন সর্বপ্রকার শোষণমুক্ত হয়, তখনই মানুষের ব্যক্তিত্বের পূর্ণ বিকাশ হইতে পারে এবং মানুষ তাহার পূর্ণ সামাজিক, রাজনৈতিক ও অর্থনৈতিক অধিকার লইয়া বাঁচিয়া থাকিতে পারে। দ্বিতীয়তঃ, সমাজতন্ত্রে কোন সম্পদের অবাধ প্রতিযোগিতা জনিত অপচয় হয় না।

তৃতীয়তঃ, নীতিশাস্ত্রের দিক হইতে বিবেচনা করিয়া সমাজতন্ত্রবাদীগণ দাবী করেন যে ধনতান্ত্রিক ব্যবস্থায় মানুষের নৈতিক চরিত্রের মান অবনত হয় এবং অসততা বাড়িয়া যায় বলিয়া সমাজতন্ত্র দেশের শাসনব্যবস্থার নৈতিক মান অনেক উন্নত করে।

চতুর্থতঃ, জমি, খনি প্রভৃতি প্রাকৃতিক সম্পদগুলি ব্যক্তিগত মালিকানায় না থাকিলে সামাজিক মালিকানার অধীন থাকিলে এইগুলি সমাজের সকলের হিতার্থে রাষ্ট্র কর্তৃক পরিচালিত হয়।

পঞ্চমতঃ, গণতন্ত্রের সার্থকরূপ দেখিতে পাওয়া যায় যদি সমাজতন্ত্রকে গণতন্ত্রের পরিপূরক ধরিয়া লওয়া হয়।

**সমাজতন্ত্রের বিপক্ষে যুক্তি**—সমাজতন্ত্রের বিরুদ্ধে প্রধান সমালোচনা হইল, ইহা রাষ্ট্রের কর্মক্ষমতার উপর অত্যধিক আস্থা রাখে, এবং ব্যক্তিগত কর্মপ্রচেষ্টার কোন মূল্য দেয় না। দ্বিতীয়তঃ, সমাজতন্ত্রে ব্যক্তি-স্বাধীনতা নষ্ট হইয়া যায়। তৃতীয়তঃ রাষ্ট্রীয় নিয়ন্ত্রণে বে-সরকারী ক্ষেত্রে শিল্পোন্নয়নের প্রচেষ্টা নষ্ট হয়।

সমাজতন্ত্রে মানুষ নিজের পছন্দ অনুযায়ী কর্মক্ষেত্রে প্রবেশ করিতে পারেনা।

চতুর্থতঃ, উৎপাদনের উপাদানগুলির উপর যৌথ মালিকানা প্রতিষ্ঠিত হইলে উৎপাদনের প্রকৃত পরিমাণ কমিয়া যাইতে পারে।

পঞ্চমতঃ, সমাজতন্ত্রবাদীগণ মানুষকে তাহার নিজের ব্যক্তিগত ক্ষেত্রে যতটা স্বার্থপর মনে করেন, মানুষ যে সব সময়েই সেই প্রকার হয়, তাহা নহে। আমেরিকা একটি ধনতান্ত্রিক দেশ। কিন্তু, সেই দেশের শ্রমিকদের যে অবস্থা খুব খারাপ তাহা নহে।

সর্বশেষে, আধুনিক সমাজতন্ত্রবাদ বস্তুতান্ত্রিক ভিত্তির উপর প্রতিষ্ঠিত,—ইহার কোন নৈতিক ভিত্তি নাই।

**রাষ্ট্রের ক্রিয়াকলাপ ( Functions of the State )**—রাষ্ট্রের ক্রিয়াকলাপগুলিকে দুইভাগে ভাগ করা যায়। প্রত্যেক রাষ্ট্রের পক্ষেই কতিপয় আবশ্যিক অথবা প্রাথমিক কাজ ( Essential or Primary functions ) আছে। আবার, কতিপয় কাজ আছে যেগুলি প্রয়োজন অনুসারে করা হয়। এইগুলিকে ঐচ্ছিক কাজ ( Optional or Non-essential functions ) বলে। প্রয়োজনীয় কাজগুলি আলোচনা করিলে আমরা দেখিতে পাই, সেইগুলি প্রথমতঃ রাষ্ট্রের এবং জনসাধারণের বিভিন্ন আইনগত অধিকার ও স্বাধীনতার সহিত জড়িত।

দ্বিতীয়তঃ, এক রাষ্ট্রের সহিত অপর রাষ্ট্রের সম্পর্ক, রাষ্ট্রের সহিত জনগণের সম্পর্ক এবং জনগণের মধ্যে পারস্পরিক সম্পর্কের ভিত্তিতে রাষ্ট্রের আবশ্যিক কাজগুলি স্থিরীকৃত হয়।

তৃতীয়তঃ, দেশের আভ্যন্তরীণ শান্তি-শৃংখলা বজায় রাখিবার জন্য রাষ্ট্রকে একদিকে যেমন কারা বিভাগ এবং পুলিশ বিভাগ বজায় রাখিতে হয়, অপর দিকে সেই প্রকার রাষ্ট্রকে একটি বিচার বিভাগ স্থাপন করিতে হয়।

## Exercises

1. Discuss the various theories of the ends and purposes of the state. ( ২৫৮-৬০ পৃষ্ঠা )

2. Discuss the value and limitations of Individualism as a social and political theory. ( ২৬১-৬৬ পৃষ্ঠা )

3. Examine the arguments in favour of Individualism as a theory of state function. ( ২৬৩-৬৫ পৃষ্ঠা )

4. Compare and contrast the various forms of socialism as regards aims, methods and programmes of actions. (২৬৫-৭৪ পৃষ্ঠা)

5. Examine Marxian concept of Socialism.

6. Discuss the arguments for and against Socialism. ( ২৭১-৭৪ পৃষ্ঠা )

7. "Socialism proposes to complete rather than oppose the liberal democratic creed." Discuss the statement. (C. U. B. A. Part I 1962)

( **উত্তর সংকেত :** অর্থনৈতিক কর্মসূচী বাদ দিলে সমাজতন্ত্রের আদর্শ এবং গণতন্ত্রের আদর্শের মধ্যে মূলতঃ কোন বিরোধ নাই। একটি অপরটির পরিপূরক। উভয়েরই ভিত্তি হইতেছে মানুষে মানুষে সাম্যবোধ। উভয় আদর্শই বিশ্বাস করে যে সব মানুষই সমাজের একান্ত আবশ্যক এবং অবিচ্ছেদ্য অংশ। একজন যাহা কিছু করিবে, তাহা অপরের উপর কি প্রতিক্রিয়া হইতে পারে, সেইদিকে খেয়াল রাখিয়া করিতে হইবে। আলোচ্য অধ্যায়ে সমাজতন্ত্রের পক্ষে যে সকল যুক্তি প্রদর্শিত হইয়াছে সেইগুলি অবলম্বনে লিখ। )

## C. U. Questions
## 1962
## POLITICAL SCIENCE—PASS
### First Paper

1. Describe the different methods of study in Political Science. Which of them do you consider to be the most desirable, and why ?

2. Discuss the Idealist Theory regarding the nature of the State.

3. Write an analytical note on the attacks upon the Monistic Theory of Sovereignty.

4. Define Law, and point out the distinction and relation between Law and Morality.

5. Discuss the problem of Nationalism *vs.* Internationalism.

6. Distinguish Democracy from Dictatorship and point out the conditions essential to the success of Democracy.

7. "Socialism proposes to complete rather than oppose the liberal democratic creed." Discuss the statement.

8. What are the different methods by which the electorate can exercise control over their representatives in modern democracies ?

9. Discuss the principles of organization of the Judiciary in modern States.

10. Discuss the nature and importance of public opinion in popular government.

---

# প্রথম খণ্ড : গ্রেট ব্রিটেনের শাসনব্যবস্থা

## প্রথম অধ্যায় | ব্রিটেনের রাজনৈতিক ঐতিহ্য ( British Political Heritage )

ধারাবাহিকতা এবং গতিশীলতা হইতেছে ইংলণ্ডের শাসনব্যবস্থার প্রধান বৈশিষ্ট্য। একমাত্র ক্রমওয়েলের শাসনকাল ছাড়া ইংলণ্ডের শাসনব্যবস্থার মধ্যে ধারাবাহিকতার কোন অভাব পরিলক্ষিত হয় না। ইংলণ্ডের যে কোন প্রথা অথবা "Convention" যে কবে হইতে স্বরু হইয়াছে তাহা নির্দিষ্টভাবে বলা কঠিন।

### পার্লামেণ্টারী প্রথার সৃষ্টি
### ( Origin of the Parliamentary System in England )

ইংলণ্ডের পার্লামেণ্টের সৃষ্টির কথা যদি আমরা চিন্তা করি, তবে দেখিতে পাই এ্যাংলো-স্যাক্সন যুগের উইটানাগেমট ( Witenagemot ) অথবা উইটান ইংলণ্ডের রাজাদের পরামর্শদাতা-সংসদ ( Advisory Council ) হিসাবে কাজ করিত। ১০৬৬ সালে নর্মান বিজয়ের পর উইটান বিলুপ্ত হইয়া যায়। ইহার পর বিজয়ী উইলিয়াম মাঝে মাঝে মহাপরিষদের ( *Magnum Concilium* or Great Council ) অধিবেশন আহ্বান করিতেন। এই পরিষদের সদস্য হইতেন আর্চবিশপ, বিশপ, এ্যাবট (Abbots), আর্ল (Earls) থেন্ (Thegns) এবং নাইটগণ (Knights)। দ্বিতীয় হেনরীর (১১৫৪-১১৮৯) রাজত্বকালে ইংলণ্ডের শাসনব্যবস্থা কিছু উন্নত হয় ; কিন্তু, তাঁহার পুত্র জনের (১১৯৯-১২১৬) রাজত্বকালে শাসনব্যবস্থা দুর্বল হইয়া পড়ে। সেই অবস্থায় জনের কর্তৃত্ব ও ক্ষমতা অনেক পরিমাণে মহাসনদ অথবা *Magna Charta* ( The Great Charter ) দ্বারা নিয়ন্ত্রিত হয়। এই মহাসনদেই সর্বপ্রথম ঘোষণা করা হয় যে কোন স্বাধীন ব্যক্তিকে বিনাবিচারে অথবা বে-আইনী-ভাবে গ্রেপ্তার, সম্পত্তিচ্যুত, সমাজচ্যুত, নির্বাসিত অথবা অন্য কোন প্রকারে

অত্যাচার করা যাইবে না। এই মহাসনদ সম্বন্ধে বলা যায়, "The document was not democratic in any modern sense, but it reiterated the principle that the king was not unlimited in power and that abuses of power might be resisted, and the legend subsequently attached to it made it a powerful instrument for liberty."[১] পরবর্তীকালে সরকারের কাজের পরিধি যতই বড় হইতে লাগিল, ততই শাসন বিভাগের জন্য বিভিন্ন দপ্তর এবং বিচারবিভাগের জন্য বিভিন্ন আদালত প্রতিষ্ঠার প্রয়োজনীয়তা অনুভূত হইল।

কিউরিয়া রেজিস (Curia Regis or the Little Council) প্রথমে বিচার-বিভাগীয় কাজ করিত। কাজের পরিধি বাড়িয়া যাইবার পর এই পরিষদটি একটি স্থায়ী সংসদে (Permanent Council) পরিণত হয় এবং ইহার মধ্যেই পঞ্চদশ শতাব্দীতে প্রিভি-কাউন্সিলের (Privy Council) সৃষ্টি হয়। এই প্রিভি-কাউন্সিল ক্রমশঃ শাসন বিভাগের কাজেও হস্তক্ষেপ করিতে আরম্ভ করে এবং সপ্তদশ ও অষ্টাদশ শতাব্দীতে প্রিভি-কাউন্সিলের কতিপয় ক্ষমতার সৃষ্টি হওয়ায় অনেকটা ক্যাবিনেটের কাজের ন্যায় ইহা কাজ করিতে আরম্ভ করে। মহাপরিষদের (The Great Council) বৈঠকে শুধু অভিজাত সম্প্রদায়ের বা রাজপরিবারের সহিত সম্পর্কযুক্ত ব্যক্তিগণ এবং চার্চের বিশপগণ যোগদান করিতে পারিতেন; ইহা অনেকটা বর্তমানকালের লর্ড সভার অনুরূপ ছিল। ১২৬৫ সালে সাইমন. ডি. মণ্টফোর্ট (Simon de Montfort) যে পার্লামেণ্টের অধিবেশন আহ্বান করেন, তাহাতে প্রতিটি শায়ার (Shire) হইতে দুইজন নাইট এবং প্রতিটি বরো (borough) হইতে দুইজন প্রতিনিধি আমন্ত্রিত হইয়াছিলেন; প্রথম এডোয়ার্ডের সময় ইংলণ্ডে আদর্শ পার্লামেণ্টের (Model Parliament) সৃষ্টি হয়। পার্লামেণ্টের মধ্যে তিনটি শ্রেণীর অস্তিত্ব দেখা যাইত। যথা, অভিজাতসম্প্রদায়ের প্রতিনিধি, চার্চের প্রতিনিধি এবং সাধারণ জনপ্রতিনিধি।

পঞ্চদশ শতাব্দীতে অভিজাতসম্প্রদায়ের দুইটি উপদলের মধ্যে "গোলাপ যুদ্ধ" (War of the Roses) বাধিয়া যায়। এই সংগ্রামের চূড়ান্ত বিজয়ী সপ্তম হেন্‌রী (১৪৮৫-১৫০৯) টিউডর রাজবংশের প্রথম রাজা হন। টিউডর রাজবংশের রাজারা স্বৈরতন্ত্র প্রতিষ্ঠা করিতে চাহিয়াছিলেন। যদিও সপ্তম হেন্‌রীর আমলে পার্লামেণ্টের ক্ষমতা কিছু কমিয়া গিয়াছিল, তবুও তাঁহার পুত্র অষ্টম হেন্‌রীর (১৫০৯-১৫৪৭) রাজত্বকালে রাজার সহিত রোমান ক্যাথলিকদের নিরন্তর সংগ্রামের ফলে পার্লামেণ্টের মর্যাদা অনেক বাড়িয়া

১। The Government of Great Britain—Carter, Herz and Ranney.—P. 26.

গিয়াছিল। অষ্টম হেনরীর পরে এলিজাবেথ (১৫৫৮-১৬০৩) পুনরায় চার্চের সংগঠন করেন; কিন্তু, এই সময়ে চার্চে প্রটেস্ট্যাণ্টদের প্রাধান্ত বাড়িয়া যায়। এলিজাবেথের পর প্রথম জেম্‌স্ (১৬০৩-১৬২৫) ছিলেন স্টুয়ার্ট রাজবংশের প্রথম রাজা। তিনি "রাষ্ট্র ঈশ্বরের বিধানে সৃষ্ট হইয়াছে," এই মতবাদে বিশ্বাসী ছিলেন এবং তাঁহার এই বিশ্বাস পার্লামেণ্টের আদর্শের বিরোধী ছিল। শুধু ১৬১৪ সালের কয়েকটি সপ্তাহ ব্যতীত ১৬১১ সাল হইতে ১৬২১ সাল পর্যন্ত প্রথম জেম্‌স্ প্রকৃতপক্ষে কোন পার্লামেণ্টের সাহায্য ব্যতীতই দেশ শাসন করেন। পরে যখন তিনি পার্লামেণ্ট আহ্বান করিতে বাধ্য হইলেন, তখন পার্লামেণ্টের কঠোর সমালোচনার ফলে তিনি পার্লামেণ্ট ভাংগিয়া দিতে বাধ্য হইলেন। প্রথম জেম্‌সের পর প্রথম চার্লস্ (১৬২৫-১৬৪৯) খুব অল্প সময়ের মধ্যে তাঁহার প্রথম দুইটি পার্লামেণ্ট ভাংগিয়া দেন। যখন ১৬২৮ সালে পুনরায় পার্লামেণ্টের অধিবেশন আহ্বান করা হইল, তখন পার্লামেণ্টের সদস্যগণ—একটি "অধিকারের আবেদনপত্র" (Petition of Rights) দাখিল করিয়া রাজ্যের জনসাধারণের পূর্বতন অধিকারগুলির পুনরায় প্রবর্তন করিবার দাবী করিলেন এবং রাজশক্তির ক্ষমতার অপব্যবহার বন্ধ করিবারও দাবী করিলেন। চার্লস্ এই আবেদনপত্র গ্রহণ করিতে বাধ্য হন। ইহার পর ১৬৪২ সাল হইতে ১৬৩৯ সাল পর্যন্ত আমরা দেখি রাজা ও পার্লামেণ্টের মধ্যে ঝগড়া এবং তাহার পরিণতি হিসাবে একটি গৃহ-বিবাদ। ১৬৫৩ সালে পার্লামেণ্টারী সেনাদলের নেতা ক্রমওয়েল প্রটেক্টরেট (Protectorate) গঠন করিলেন এবং তখন খুব অল্পসময়ের জন্য ইংলণ্ডের একমাত্র লিখিত শাসনতন্ত্র রচিত হয়। কিন্তু, ক্রমওয়েলের সংগেও পার্লামেণ্টের খুব সম্প্রীতি ছিল না। ১৬৫৮ সালে ক্রমওয়েলের মৃত্যুর পর দ্বিতীয় চার্লসের (১৬৬০-১৬৮৫) আমলে পুনরায় রাজতন্ত্রের সুরু হয়। দ্বিতীয় চার্লস এ্যাংগ্লিকান চার্চ পুনঃপ্রতিষ্ঠিত করিলেন এবং যাহারা নূতন অবস্থা মানিয়া লইতে আপত্তি করিলেন, তিনি তাহাদের ধর্মীয় এবং নাগরিক অধিকার নিয়ন্ত্রিত করিলেন। যদিও চার্লস্ দেখাইতেন যে তিনি সর্বদাই পার্লামেণ্টের কর্তৃত্ব মানিয়া চলিতে প্রস্তুত, প্রকৃতপক্ষে তিনি স্বৈর ক্ষমতা লাভের প্রয়াসী ছিলেন। চার্লসের পর তাঁহার ভাই দ্বিতীয় জেম্‌স্ (১৬৮৫-১৬৮৮) মাত্র তিন বৎসর রাজত্ব করেন। তিনি ক্যাথলিক চার্চের পুনঃপ্রতিষ্ঠা চাহিয়াছিলেন এবং তাঁহার এই প্রচেষ্টা প্রচণ্ডভাবে বাধাপ্রাপ্ত হয়। অবশেষে ১৬৮৮ সালে ইংলণ্ডে গৌরবময় বিপ্লবের (Glorious Revolution) অনুষ্ঠান হয়; দ্বিতীয় জেমস্‌কে সিংহাসনচ্যুত করিয়া জনসাধারণ তাঁহার কন্যা মেরী ও জামাতা উইলিয়ামকে (প্রিন্স অফ্ অরেঞ্জকে) সিংহাসনে বসাইল। তাঁহাদের আমলে রাজা ও পার্লামেণ্টের মধ্যে সব বিরোধের অবসান হইল।

১৬৮৯ সালে পার্লামেণ্ট একটি Bill of Rights প্রণয়ন করিয়া পার্লামেণ্টারী শাসনব্যবস্থার যে সকল প্রতিবন্ধক ছিল, সেইগুলি দূর করিল। আইন প্রণয়ন সম্পর্কে পার্লামেণ্টের কর্তৃত্ব সুপ্রতিষ্ঠিত হইল এবং পার্লামেণ্টের সম্মতি ব্যতীত রাজার পক্ষে কোন কর ধার্য করা নিষিদ্ধ করা হইল। তাহা ছাড়া, নিয়মিতভাবে পার্লামেণ্টের অধিবেশন আহ্বান করা রাজার পক্ষে বাধ্যতামূলক করা হইল। প্রথম দুইজন হ্যানোভেরিয়ান রাজা প্রথম জর্জ (১৭১৪-১৭২৭) এবং দ্বিতীয় জর্জের (১৭২৭-১৭৬০) আমলে রাজার ক্ষমতা আরও কমিয়া যায় এবং ক্যাবিনেট বা রাজার উপদেষ্টামণ্ডলী হিসাবে একটি মন্ত্রীসভার হাতে শাসনক্ষমতা কেন্দ্রীভূত হইতে আরম্ভ করে।

## ক্যাবিনেটের উৎপত্তি ( The rise of the Cabinet )

ইহা অনেক আগেই বুঝা গিয়াছিল যে প্রিভি কাউন্সিলের মত একটি বিরাট সংসদের পক্ষে শাসনকাজের খুঁটিনাটি ব্যাপার দেখাশোনা অথবা পরিচালনা করা সম্ভবপর নয়। রাজা দ্বিতীয় চার্লস্ তাঁহার কয়েকজন অন্তরংগ উপদেষ্টার সাহায্যে নিজের কাজ করিতেন; তাঁহাদের বলা হইত *Cabals* এবং এই Cabal হইতেই পরবর্তীকালে রাজার একান্ত উপদেষ্টামণ্ডলী বা মন্ত্রীসংসদের সৃষ্টি হয়। স্টুয়ার্ট রাজারা সর্বদাই নিজেরা নিজেদের মন্ত্রীগণকে মনোনীত করিতেন। উইলিয়াম এবং পরে এ্যানির ( Anne ) আমলে রাজার মন্ত্রীসভা বা ক্যাবিনেট-সদস্যদের নিয়মত বৈঠক হইত এবং ইহার সদস্যগণ রাজা কর্তৃক মনোনীত হইলেও ইহা বুঝা গিয়াছিল যে মন্ত্রীসভার উপর পার্লামেণ্টের আস্থা থাকিলে রাজার পক্ষেই শাসনকাজ চালান খুব সুবিধাজনক হয়। এ্যানি সাধারণতঃ একটি রাজনৈতিক দল হইতেই মন্ত্রীদের মনোনীত করিবার নীতি পছন্দ করিতেন না; কিন্তু উইলিয়াম শুধু একটি রাজনৈতিক দলের মধ্য হইতে মন্ত্রীসভা গঠন করার নিয়ম চালু করিয়াছিলেন। এইভাবে ইংলণ্ডের পার্লামেণ্টের সংখ্যাগরিষ্ঠ দলের মন্ত্রীসভা গঠনের নিয়ম প্রবর্তিত হয়। ১৭২১ হইতে ১৭৪২ সাল পর্যন্ত ক্যাবিনেট এবং পার্লামেণ্ট উভয়ই লর্ড ওয়ালপোলের (Lord Walpole) নেতৃত্ব স্বীকার করিয়া লইয়াছিল।

লর্ড ওয়ালপোল ছিলেন ইংলণ্ডের প্রথম "Lord of the Treasury" এবং "Chancellor of the Exchequer", বা অর্থমন্ত্রী. এবং প্রকৃতপক্ষে তিনিই ছিলেন ইংলণ্ডের প্রথম প্রধান মন্ত্রী। তৃতীয় জর্জের আমলে (১৭৬০-১৮২০) রাজার দুর্বলতার সুযোগে ক্যাবিনেট এবং পার্লামেণ্ট আরও শক্তিশালী হইয়া উঠে। তৃতীয় জর্জের রাজত্বের শেষকালে অর্থাৎ উনবিংশ শতাব্দীর প্রারম্ভেই ইংলণ্ডে পাকাপাকিভাবে ক্যাবিনেট শাসনব্যবস্থার প্রচলন হয়।

**বৃটেনে দলব্যবস্থার উৎপত্তি** (The rise of Parties in Britain)

বৃটেনের দলব্যবস্থাও ক্রমবিবর্তনের মাধ্যমে গড়িয়া উঠিয়াছে। সপ্তদশ শতাব্দীর আগে অভিজাতসম্প্রদায়ের মধ্যে দলাদলি ছিল বটে এবং গোলাপ-যুদ্ধের ( Wars of the Roses ) সময়ে অথবা ধর্মীয় ব্যাপারে তাঁহাদের মধ্যে মতভেদ দেখা যাইত বটে, কিন্তু, তবুও সেই সময়ে দলব্যবস্থা বলিতে যাহা বুঝায় তাহা গড়িয়া উঠে নাই। সপ্তদশ শতাব্দীর মাঝামাঝি যে গৃহযুদ্ধ হয় তাহাতে রাজার সমর্থকদের বলা হইত এ্যাংগ্লিকান ক্যাভালিয়ারস্ ( Anglican Cavaliers ) এবং পার্লামেন্টের সমর্থকদের বলা হইত পিউরিটান রাউণ্ডহেডস্ ( Puritan Roundheads )। এই দুইটি দলের মধ্যে ধর্মীয়, রাজনৈতিক এবং অর্থনৈতিক স্বার্থের সংঘাত দেখা গিয়াছিল। দ্বিতীয় চার্লসের সিংহাসনারোহণের পর ইংলণ্ডে দুইটি দলের সৃষ্টি হইল। একটি দলকে বলা হইত টোরি ( Tory ); এই দলের সদস্যগণ ছিলেন রাজশক্তির সমর্থক। অপর দলটিকে বলা হইত হুইগ (Whig),—এই দলের মধ্যে অভিজাতসম্প্রদায়ের লোকও ছিল, ব্যবসায়ী সম্প্রদায়ের লোকও ছিল। তাহারা উগ্র রাজশক্তির সমর্থক ছিলেন না। দ্বিতীয় জেমসের আমলে টোরি দলের মধ্যে দুইটি ভাগ হইয়া যায়। টোরি দলের কেহ কেহ রাজার অনুগত থাকিয়া গেলেন আবার কেহ কেহ চার্চের অনুগত হইয়া গেলেন। ইহার কারণ ছিল এই যে দ্বিতীয় জেমস্ এ্যাংগ্লিকান চার্চকে পছন্দ করিতেন না। টোরি দলের কোন কোন সদস্য গৌরবময় বিপ্লবের সময় হুইগ দলে যোগদান করিলেন। ইহাতে কিছু সময়ের জন্য, বিশেষতঃ, গৌরবময় বিপ্লবের পর ইংলণ্ডের রাজনীতিক্ষেত্রে হুইগ দলের প্রাধান্য দেখা যায়। ১৭৮৩ সালে ইয়াংগার পিটের ( Younger Pitt ) নেতৃত্বে টোরি দল ক্ষমতা লাভ করে। ১৭৮৯ সালে ফরাসী বিপ্লবের ব্যাপারে ইংলণ্ডে বিতর্কের সৃষ্টি হয় এবং তখন হুইগ দলের মধ্যে পুনরায় ভাগ হইয়া যায়। এডমাণ্ড বার্কের ( Edmund Burke ) নেতৃত্বে হুইগ দলের কিছু কিছু লোক টোরি দলে যোগদান করে এবং শুধু ১৮০৬ সাল ছাড়া ১৭৮৩ সাল হইতে ১৮৩০ সাল পর্যন্ত ইংলণ্ডে টোরি দলই নেতৃত্ব করে। যদিও গৌরবময় বিপ্লবের ফলে হাউস অফ কমন্সের চূড়ান্ত ক্ষমতা স্বীকৃত হইয়াছিল, তবুও হাউস অফ কমন্সও তখনও সম্পূর্ণ গণতান্ত্রিকভাবে গঠিত হয় নাই। ১৮৩২ সালের সংস্কার আইন ( The Great Reform Act of 1832 ) আধুনিক বৃটিশ গণতন্ত্রের সূচনা করে। [ ইহার পর ১৮৬৭ সালে এবং ১৮৮৪ সালে ভোটারের সংখ্যা আরও বাড়িয়া যায় এবং অবশেষে ১৯১৮ সালে সব একুশ বৎসর বয়স্ক পুরুষ নাগরিককে এবং গুণের ভিত্তিতে ত্রিশ বৎসরের উর্দ্ধে নারীগণকে ভোটাধিকার দেওয়া

হয়। ১৯২৮ সালে পুরুষদের মত নারীরাও সমান ভিত্তিতে ভোটাধিকার পাইল। ]

নির্বাচন-প্রথার প্রসার হইবার সংগে সংগে ইংলণ্ডের রাজনীতিক্ষেত্রে পট পরিবর্তন হইল। পরবর্তীকালে হুইগদল উদারনৈতিক দল ( Liberal Party ) রূপে পরিণত হইল এবং টোরি দল রক্ষণশীল দল ( Conservative Party ) রূপে পরিচিত হইল। ১৮৬৭ সালে নির্বাচকমণ্ডলীর সংখ্যা বাড়িয়া যাইবার পর ডিজরেলী ( Disreli ) এবং গ্ল্যাডস্টোন ( Gladstone ) যথাক্রমে Conservative Party এবং Liberal Party'র নেতারূপে স্বীকৃত হন। বিংশ শতাব্দীর প্রারম্ভে উদারনৈতিক দলের একাংশের সমর্থনে শ্রমিকদলের ( Labour Party ) সৃষ্টি হয় এবং প্রথম মহাযুদ্ধের শেষে শ্রমিকদলের শক্তি ও সদস্যসংখ্যা উদারনৈতিক দলকে ছাড়াইয়া যায়।

বর্তমানে ইংলণ্ডে রাজনৈতিক দল হিসাবে দুইটি দলই প্রধান এবং সেইগুলি হইতেছে রক্ষণশীল দল এবং শ্রমিকদল। উদারনৈতিক দলের ভূমিকা এখন খুবই নগণ্য। দ্বিতীয় মহাযুদ্ধের পর সাম্যবাদী দলও ( Communist Party ) নিজেদের সংগঠিত করিবার চেষ্টা করিয়াছিল; কিন্তু তাহা সফল হয় নাই।

## Exercises

1. Trace the Continuity of the British Parliamentary System. ( ১-৪ পৃষ্ঠা )

2. Give an account of the gradual growth of the Parliamentary System in England. ( ১-৪ পৃষ্ঠা )

3. Write a note on the history of the rise of the Cabinet in England. ( ৫ পৃষ্ঠা )

4. Give an outline of the history of the Political Parties in England. ( ৫-৬ পৃষ্ঠা )

## দ্বিতীয় অধ্যায়

## গ্রেট বৃটেনের শাসনতন্ত্রের উৎস ও বৈশিষ্ট্য
## ( Sources and the features of the British Constitution )

ডি টোকুয়াভিলি ( De Tocqueville ) বলিয়াছিলেন যে ইংলণ্ডে কোন শাসনতন্ত্রের অস্তিত্ব নাই।[১] টমাস পেইনও ( Thomas Paine ) এইরকম অভিযোগ করিয়াছিলেন ; তিনি বলিয়াছিলেন, "Can Mr. Burke produce the English Constitution? If he cannot, we may fairly conclude that though it has been so much talked about, no such thing as a Constitution exists, or ever did exist." কিন্তু ইংলণ্ডের শাসনতন্ত্র নাই, একথা বলা ভুল। যে দেশ পৃথিবীর সর্বাপেক্ষা গণতান্ত্রিক দেশ বলিয়া গর্ব করে, সেই দেশের নিশ্চয়ই একটি শাসনতন্ত্র আছে, তবে সেই শাসনতন্ত্রটি অলিখিত অবস্থায় আছে। একটি অলিখিত শাসনতন্ত্র কিভাবে গণতন্ত্রের ঐতিহ্য সৃষ্টি করিয়া গেল, তাহা ভাবিলে আমাদের মনে বিস্ময় জাগে।

**বৃটিশ শাসনতন্ত্রের উৎস** ( Sources of the Brit sh Constitution )

শাসনতন্ত্রের উৎস

গ্রেট বৃটেনের শাসনতন্ত্রের উৎস হইতেছে, কতিপয় সনদ ( charters ), বিধিবদ্ধ আইন ( statutes ), আইনের সিদ্ধান্ত ( Judicial decisions ), শাসনতন্ত্র সম্বন্ধে লিখিত বই [ যেমন, বেজহটের ( Bagehot ) "The English Constitution," মে'র ( May ) "Parliamentary Practice", জেনিংসের (Jennings) "Cabinet Government", এনসনের ( Anson ) "Law and Custom of the Constitution" ] প্রথাগত আইন (Common Law) এবং প্রথাগত বিধান ( Conventions ), ইত্যাদি।

মহাসনদ ( Magna Charta ), অধিকারের আবেদনপত্র ( Petition of Rights ), অধিকারের বিল ( Bill of Rights ), মীমাংসার আইন ( Act of Settlement ), ১৮৩২ সালের সংস্কার আইন ( Reform Act of

---

১। "In England, the Constitution..........there is no such thing."

1832 ), ১৮৬৭, ১৮৮৪ ও ১৯১১ সালের সংস্কার আইন, ১৯১১ সালের পার্লামেণ্টারী আইন ( Parliamentary Act of 1911 ), প্রভৃতি চুক্তিপত্র ও আইন বহুলাংশে ইংলণ্ডের শাসনতন্ত্র গড়িয়া তুলিয়াছিল।

আইনের সিদ্ধান্তও ইংলণ্ডের শাসনতন্ত্রকে প্রভাবিত করিয়াছে। উদাহরণ স্বরূপ বলা যায়, বেইনব্রিজ বনাম পোস্টমাস্টার জেনারেল (১৯০৬), বিউটি' বনাম গিলব্যাংক্স্ (Beauty vs. Gillbanks), এ্যাস্‌লি বনাম ওয়াইট (Ashley vs, White ), অব্‌সোর্ণ বনাম এম্যালগেমেটেড সোসাইটি ( Obsorne vs. Amalgamated Society Co. Ltd), প্রভৃতি মামলা যথেষ্ট পরিমাণে সংবিধানের ক্রমবিবর্তনকে প্রভাবিত করিয়াছে। অধ্যাপক ডাইসির মতে, ইংলণ্ডের শাসনতন্ত্র আইন প্রণয়নের দ্বারা যতটা প্রভাবিত হইয়াছে, জনসাধারণের অধিকার রক্ষা কল্পে মামলা-মোকদ্দমার অনুসিদ্ধান্তের দ্বারা তাহা আরও বেশী প্রভাবিত হইয়াছে।[১] অনুরূপভাবে প্রথাগত আইনেরও ( Common Laws ) উল্লেখ করা যাইতে পারে। অধ্যাপক মুনরোর ভাষায়, "the Common Law like statutory law is continual in process of developments of judicial decisions."

ইংলণ্ডের শাসনতন্ত্রের সর্বাপেক্ষা বড় উৎস হইল প্রথাগত বিধান ( Conventions )। প্রথাগত আইনের ভিত্তিতেই রাজার ক্ষমতাগুলি কার্যকরী হয়। অগের ( Ogg ) মতে এই প্রথাগত বিধানগুলি হইতেছে এমন কতিপয় বোঝাপড়া অথবা অভ্যাস যেইগুলি সরকারী কর্তৃপক্ষের পারস্পরিক সম্পর্ক এবং ক্রিয়াকলাপকে নিয়ন্ত্রিত করে।[২] লর্ড ব্রাইসও ( Lord Bryce ) বলেন, "The British constitution works by a body of understandings which no writer can formulate". এই প্রথাগত বিধানগুলিকে কেন্দ্র করিয়া ইংলণ্ডের পার্লামেণ্টারী শাসনব্যবস্থা গড়িয়া উঠিয়াছে। পার্লামেণ্টের ক্ষমতা, ক্যাবিনেটের ক্ষমতা, রাজার সহিত ক্যাবিনেটের সম্পর্ক, জনসাধারণের অধিকার ইত্যাদি সব কিছু প্রধানত ইংলণ্ডের প্রথাগত বিধানের উপর ভিত্তিশীল। যদি ইংলণ্ডের প্রথাগত বিধানগুলি কার্যকরী না হইত, তবে ইংলণ্ডের শাসনতন্ত্রের কাঠামো ভাংগিয়া

১। "The English Constitution, far from being the result of legislation in the ordinary sense of the term, is the fruit of contests carried on in Courts on behalf of the rights of the individuals." ( Dicey)

২। Understaning, practices, and habits which alone regulate a large portion of the actual relations and operations of the public authorities." (Ogg)

পড়িত। ইংরাজ জাতি স্বভাবতঃ খুব রক্ষণশীল ( conservative ) বলিয়াই প্রথাগত বিধানগুলি গড়িয়া উঠিতে পারিয়াছে।

**বৃটিশ শাসনতন্ত্রের প্রধান বৈশিষ্ট্য** ( Salient features of the British Constitution )—মুনরোর মতে বৃটিশ শাসনতন্ত্র হইতেছে পৃথিবীর অন্যান্য শাসনতন্ত্রের মাতার ন্যায়।[১] অন্যান্য দেশের শাসনতন্ত্রগুলি কোন-না-কোন ভাবে বৃটিশ শাসনতন্ত্র হইতে কিছু উপাদান ধার করিয়াছে।

বৃটিশ শাসনতন্ত্রের নিম্নলিখিত বৈশিষ্ট্যগুলি বিশেষভাবে উল্লেখযোগ্য।

প্রথমতঃ, গ্রেট বৃটেনে আমরা এককেন্দ্রিক (unitary ) শাসনব্যবস্থা দেখিতে পাই। এককেন্দ্রিক শাসনব্যবস্থায় শাসন-সম্পর্কিত সমুদয় ক্ষমতা কেন্দ্রীয় সরকারের হাতে ন্যস্ত থাকে; স্থানীয় শাসন-কর্তৃপক্ষ থাকিলেও সেইগুলির ক্ষমতা ও অস্তিত্ব নির্ভর করে কেন্দ্রীয় সরকারের উপর। ইংলণ্ডে আমরা কাউন্টি, বরো এবং অন্যান্য স্থানীয় শাসন-প্রতিষ্ঠান দেখিতে পাই; ইহারা কেন্দ্রীয় সরকার কর্তৃক সৃষ্ট এবং ইহাদের অস্তিত্ব কেন্দ্রীয় সরকারের ইচ্ছা-অনিচ্ছার উপর নির্ভর করে। যুক্তরাষ্ট্রীয় শাসন-ব্যবস্থায় কেন্দ্রীয় এবং আঞ্চলিক সরকারগুলির মধ্যে ক্ষমতার বণ্টন করা হয়; কিন্তু, ইংলণ্ডে এইরূপ করা হয় নাই। আইন প্রণয়নে রাজা-সমেত-পার্লামেন্টই ( King-in Parliament) সর্বোচ্চ ক্ষমতার অধিকারী।

এককেন্দ্রিক শাসন ব্যবস্থা

দ্বিতীয়তঃ, ইংলণ্ডের শাসনতন্ত্র অলিখিত ( unwritten ) এবং নমনীয় (flexible)। ইংলণ্ডের শাসনতন্ত্রের একটি বিরাট অংশ প্রথাগত আইন ( Common Law ) এবং প্রথাগত বিধানের ( Conventions ) ভিত্তির উপর প্রতিষ্ঠিত। অবশ্য মহাসনদ (Magna Charta), ১৬৮৯ সালের অধিকারের বিল (Bill of Rights), ১৯১১ এবং ১৯৪৯ সালের পার্লামেন্টারী আইন ( Parliamentary Acts of 1911 and 1949 ) প্রভৃতি কয়েকটি আইন লিপিবদ্ধ। কিন্তু, সামগ্রিকভাবে গ্রেট বৃটেনের শাসনতন্ত্র অলিখিত। আবার, শাসনতন্ত্রের সংশোধন করা খুব কঠিন নয়। যেভাবে পার্লামেন্টে সাধারণতঃ আইন প্রণয়ন করা হয়, অনুরূপভাবে শাসনতন্ত্রের সংশোধন সম্পর্কে যে কোন প্রকার আইন প্রণীত হয়। এই নমনীয়তা ( flexibility ) বৃটিশ শাসনতন্ত্রের একটি প্রধান

অলিখিত এবং নমনীয় শাসনতন্ত্র

১। "The British Constitution is the mother of all constitutions, the British Parliament is the mother of Parliaments. No matter by what names the legislative bodies of other countries may be known, they have a common parentage."
( Munro )

বৈশিষ্ট্য। ১৯৩৬ সালের Abdication Actটি পার্লামেণ্টে বিল উত্থাপনের পর আধা ঘণ্টার মধ্যেই অনুমোদিত হইয়া গিয়াছিল। ইহাই শাসনতন্ত্রের নমনীয়তার চূড়ান্ত নিদর্শন। মার্কিন যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্র অনমনীয় (rigid) এবং তাহা সংশোধন করিতে হইলে একটি জটিল পদ্ধতির আশ্রয় গ্রহণ করিতে হয়। ভারতের শাসনতন্ত্র খুব নমনীয় অথবা খুব অনমনীয় নহে।

রাজা-সমেত-পার্লামেণ্টের সার্বভৌমত্ব

তৃতীয়তঃ, রাজা-সমেত-পার্লামেণ্টের (King-in-Parliament) সার্বভৌমত্ব বৃটিশ শাসনতন্ত্রের অপর একটি বৈশিষ্ট্য। আইনের দিক হইতে পার্লামেণ্টের উপর কোন বাধানিষেধ নাই। ইংলণ্ডের বিচার বিভাগ পার্লামেণ্ট কর্তৃক প্রণীত আইনের ব্যাখ্যা প্রদান করিতে পারিলেও ইহার বৈধতা সম্পর্কে প্রশ্ন তুলিতে পারে না। এমন কি পার্লামেণ্ট ইচ্ছা করিলে আদালতের সিদ্ধান্ত অগ্রাহ্য করিতে পারে। পার্লামেণ্টের প্রাধান্য যদিও যুক্তরাজ্য এবং উপনিবেশগুলির প্রতি প্রযোজ্য, বৃটিশ ডোমিনিয়নগুলির উপর প্রকৃতপক্ষে পার্লামেণ্টের কোন কর্তৃত্ব নাই। মার্কিন যুক্তরাষ্ট্রে কংগ্রেস সার্বভৌম আইনপরিষদ (sovereign law-making body) নয়। মার্কিন যুক্তরাষ্ট্রের সুপ্রীম কোর্ট মার্কিন কংগ্রেস কর্তৃক প্রণীত আইনের বৈধতা সম্পর্কে প্রশ্ন তুলিতে পারে।

সরকারের ক্ষমতা স্বতন্ত্রীকরণ হয় নাই

চতুর্থতঃ, ইংলণ্ডে সরকারের ক্ষমতার স্বতন্ত্রীকরণ (Separation of powers) করা হয় নাই। মণ্টেস্কু (Montesquieu) অনুমান করিয়াছিলেন, গ্রেট বৃটেনের ক্ষমতার স্বাতন্ত্র্যবিধান করিয়া সরকারের তিনটি প্রধান বিভাগের কাজ পরিচালিত হয়। কিন্তু, বাস্তবক্ষেত্রে ক্ষমতার স্বাতন্ত্র্যবিধান নীতি ইংলণ্ডের ক্ষেত্রে অনুসৃত হয় নাই। মন্ত্রীসভার সকলেই আইনসভার সদস্য এবং আইন প্রণয়নে তাঁহাদের পূর্ণ ক্ষমতা আছে। মন্ত্রীসভার পরামর্শ অনুযায়ী রাজা সব কাজ করেন এবং মন্ত্রীসভাই প্রকৃতপক্ষে রাষ্ট্রের শাসন পরিচালন বিভাগের সর্বেসর্বা। লর্ডসভা বৃটিশ আইনসভার উচ্চতর কক্ষ; কিন্তু ইহার কিছু কিছু বিচার বিভাগীয় ক্ষমতা আছে। ইহাকেই ইংলণ্ডের বিচার বিভাগে আপীল করিবার উচ্চতম কর্তৃপক্ষ বলা হয়। ইংলণ্ডের রাজা একাধারে রাষ্ট্রের প্রধান এবং শাসন বিভাগের উচ্চতম কর্তৃপক্ষ। কিন্তু, তিনি আইনসভার একটি অবিচ্ছেদ্য অংশ। সুতরাং রাজার মধ্যে সরকারের সব বিভাগেরই ক্ষমতার এক বিচিত্র সমাবেশ হইয়াছে। ইংলণ্ডের যিনি লর্ড চ্যান্সেলার তিনি একাধারে আইনসভা, শাসন-পরিচালন বিভাগ এবং বিচার বিভাগের সদস্য। মার্কিন যুক্তরাষ্ট্রে যেখানে আমরা ক্ষমতার স্বতন্ত্রীকরণ দেখিতে পাই, ইংলণ্ডের শাসনতন্ত্রে সেখানে আমরা দায়িত্বের কেন্দ্রীয়করণ দেখিতে পাই। র‍্যামসে মুইর

Ramsay Muir) বলেন, "If Separation of Powers is the essential principle of the American constitution, concentration of responsibility is the essential principle of the British constitution."

পঞ্চমতঃ, ইংলণ্ডে তত্ত্ব ও বাস্তবের (conflict between theory and practice) মধ্যে সংঘাত দেখা যায়। একদিকে ইংলণ্ডে আমরা দেখিতে পাই

তত্ত্ব ও বাস্তবের মধ্যে অমিল

রাজতন্ত্র; রাজার নামেই শাসন বিভাগের সমুদয় কাজ নির্বাহ করা হয়। অপরদিকে দেখা যায় ইংলণ্ডে পার্লামেণ্টারী শাসন। অগের (Ogg) ভাষায়, "The Government of U. K. is in ultimate theory an absolute monarchy, in form a constitutional limited monarchy and in actual charater a democratic republic". অর্থাৎ, ইংলণ্ডে যে রাজতন্ত্র আমরা দেখিতে পাই, তাহা হইতেছে নিয়মতান্ত্রিক রাজতন্ত্র (constitutional monarchy)। ইংলণ্ডে রাজা কোন অন্যায় করেন না ("The King can do no wrong") এবং 'রাজা কখনও মরেন না" ("The King never dies)"। সরকারের পক্ষে যাহা কিছু করা হয়, সেইগুলির জন্য দায়ী থাকেন মন্ত্রীসভা। মন্ত্রীসভার সদস্যগণ পার্লামেণ্টের সভ্য। সুতরাং ইংলণ্ডে কার্যক্ষেত্রে আমরা দায়িত্বশীল সরকার (responsible government) বা পার্লামেণ্টারী শাসনব্যবস্থা দেখিতে পাই।

ষষ্ঠতঃ, আইনের অনুশাসন (Rule of Law) বৃটিশ শাসনতন্ত্রের অপর বৈশিষ্ট্য। সোভিয়েট ইউনিয়ন, ভারত এবং মার্কিন যুক্তরাষ্ট্র প্রভৃতি দেশের

আইনের অনুশাসন

শাসনতন্ত্রের ন্যায় ইংলণ্ডের শাসনতন্ত্রেও লিপিবদ্ধভাবে নাগরিকদের কোন মৌলিক অধিকার (Fundamental Rights) প্রদান করা হয় নাই। কিন্তু, কর্মক্ষেত্রে নাগরিকগণ বিভিন্ন অধিকার হইতে বঞ্চিত নহে। ইংলণ্ডের নাগরিকগণ আইনের দ্বারাই শাসিত। আইনের অনুশাসন অথবা "Rule of Law" কথাটি বিশেষভাবে প্রচলন করেন ডাইসি (Dicey)। ডাইসি ব্যক্তি-স্বাতন্ত্র্যবাদের উপর ভিত্তি করিয়া আইনের অনুশাসন প্রচলন করেন। তাঁহার মতে আইনের অনুশাসনের তিনটি নীতি আছে। প্রথমতঃ, আইনের প্রাধান্য সরকার কর্তৃক স্বীকৃত হয়। সরকারের কোন স্বৈরী ক্ষমতা (arbitrary power) অথবা নিজের ইচ্ছা অনুযায়ী কাজ করিবার ক্ষমতা (discretionary power) নাই। নাগরিকদের স্বাধীনতার রক্ষক হইতেছে আইন। কোন বিচারালয় কর্তৃক দোষী সাব্যস্ত না হওয়া পর্যন্ত শাসনবিভাগ কোন নাগরিকের স্বাধীনতায় অথবা সম্পত্তিতে হস্তক্ষেপ

করিতে পারেন না। দ্বিতীয়তঃ, আইনের চক্ষে সকলেই সমান। সব নাগরিককেই দেশের সাধারণ আইন (Ordinary Law of the land) পালন করিতে হইবে এবং সাধারণ আদালতের (Ordinary Courts) অধীন থাকিতে হইবে। সাধারণ নাগরিক ও সরকারী কর্মচারী সকলেই একই আইন পালন করিবে এবং আইন ভংগের কারণ ঘটিলে তাহাদের একই আদালতের বিচারাধীন হইতে হইবে। ফ্রান্সে সরকারের সহিত সাধারণ নাগরিকের বিবাদ মীমাংসা করিবার জন্য পৃথক শাসনবিভাগীয় আইন (Administrative Law) এবং শাসনবিভাগীয় আদালত (Administrative Court) থাকে। তৃতীয়তঃ, জনসাধারণের যে সকল অধিকার আদালত কর্তৃক নির্ধারিত হয়, সেইগুলির ভিত্তিতে ইংলণ্ডের শাসনতন্ত্র গড়িয়া উঠিয়াছে। ভারত, সোভিয়েট যুক্তরাষ্ট্র অথবা মার্কিন যুক্তরাষ্ট্রের ন্যায় নাগরিকদের অধিকারগুলি লিপিবদ্ধভাবে বৃটিশ শাসনতন্ত্র কর্তৃক স্বীকৃত হয় নাই। কার্যক্ষেত্রে, বিশেষতঃ ১৮৯৩ সালের জননিরাপত্তা আইন (Public Protection Act) প্রণীত হইবার পর হইতে ইংলণ্ডের সরকারী কর্মচারীদের অনেক ক্ষেত্রে সাধারণ আইনের অধিকার হইতে বিচ্ছিন্ন রাখা হইয়াছে।

অবিচ্ছিন্ন ধারাবাহিকতা

সর্বশেষে, ইংলণ্ডের শাসনতন্ত্রে আমরা একটি অবিচ্ছিন্ন ধারাবাহিকতা (unbroken continuity) দেখিতে পাই। পৃথিবীর অন্যান্য দেশে আমরা এই ধারাবাহিকতা দেখিতে পাই না। ইংলণ্ডে রাজা অথবা রানী, লর্ডসভা, প্রিভি কাউন্সিল, প্রভৃতি (যাহারা অতীতে শাসনব্যবস্থায় সক্রিয় ভূমিকা অবলম্বন করিত) এখনও অতীতের সহিত বর্তমানের প্রত্যক্ষ যোগসূত্র রক্ষা করিতেছে।

## আইনের অনুশাসন (Rule of Law)

ডাইসির মতে আইনের অনুশাসন তিনটি নীতির উপর ভিত্তিশীল

আইনের অনুশাসন (Rule of Law) ইংলণ্ডের শাসনতন্ত্রের অন্যতম বৈশিষ্ট্য। সোভিয়েট, মার্কিন যুক্তরাষ্ট্র এবং ভারতবর্ষের ন্যায় ইংলণ্ডের শাসনতন্ত্রের নাগরিকদের লিখিতভাবে কোনও মৌলিক অধিকার (Fundamental Rights) দেওয়া হয় নাই। কিন্তু, কার্যক্ষেত্রে কোন নাগরিকই বিভিন্ন ব্যক্তিগত সামাজিক, রাজনৈতিক এবং অর্থনৈতিক অধিকার হইতে বঞ্চিত নহে। অধ্যাপক ডাইসি আইনের অনুশাসন বা "Rule of law" কথাটি বিশেষভাবে প্রচলন করেন। কিন্তু ডাইসির পূর্বেও 'আইনের অনুশাসন' কথাটির অর্থ ইংলণ্ডের অধিবাসীদের জানা ছিল। ১২১৫ সালের মহাসনদে (Magna Charta) বলা হইয়াছে যে কোন স্বাধীন প্রজাকে (Freeman) বিনা বিচারে অথবা দেশের আইন ব্যতীত আটক রাখা যাইবে না। ডাইসি

ব্যক্তিস্বাতন্ত্র্যবাদের উপর ভিত্তি করিয়া আইনের অনুশাসন প্রচলন করেন। তাঁহার মতে আইনের অনুশাসন তিনটি নীতিকে ভিত্তি করিয়া গড়িয়া উঠিয়াছে। প্রথমতঃ আইনের প্রাধান্য সরকারকে স্বীকার করিতে হইবে। সরকারের কোন প্রকার স্বৈরী ক্ষমতা (Arbitrary Power) অথবা নিজের ইচ্ছা অনুযায়ী কাজ করিবার ক্ষমতা ( Discretionary power ) নাই। নাগরিকদের স্বাধীনতা রক্ষা করে দেশের আইন। কোন বিচারালয় কর্তৃক দোষী সাব্যস্ত না হওয়া পর্যন্ত শাসন বিভাগ কোন নাগরিকের স্বাধীনতা অথবা সম্পত্তিতে হস্তক্ষেপ করিতে পারেনা। "No man is punishable or can lawfully be made to suffer in body or goods except for a distinct breach of law established in the ordinary legal manner before the ordinary courts.") দ্বিতীয়তঃ, আইনের চক্ষে সকলেই সমান। সব নাগরিককেই দেশের সাধারণ আইন (Ordinary Law of the land) পালন করিতে হইবে এবং সাধারণ আদালতের (Ordinary Courts) অধীন থাকিতে হইবে। সাধারণ নাগরিক ও প্রধানমন্ত্রী হইতে পুলিশ কনস্টেবল অথবা ট্যাক্স-কালেক্টার পর্যন্ত যে কোন সরকারী কর্মচারীকে একই আইন পালন করিতে হইবে এবং আইন ভংগের কারণ ঘটিলে তাহাদের সেই কাজের জন্য একই দায়িত্ব থাকিবে। ("Every official from the Prime Minister down to a constable or a collector of taxes is under the same responsibility for every act done without legal justification as any other citizen.") ফ্রান্সে সরকারের সহিত সাধারণ নাগরিকের বিবাদ মীমাংসা করিবার জন্য পৃথক শাসন বিভাগীয় আইন ( Administrative Law ) এবং শাসন বিভাগীয় আদালত Administrative Court) থাকে। তৃতীয়তঃ, জনসাধারণের যে সকল অধিকার আদালত কর্তৃক নির্ধারিত হয়, সেইগুলির ভিত্তিতে ইংলণ্ডের শাসনতন্ত্র গাড়য়া উঠিয়াছে। ভারত, সোভিয়েট যুক্তরাষ্ট্র অথবা মার্কিন যুক্তরাষ্ট্রের ন্যায় নাগরিকদের অধিকারগুলি লিপিবদ্ধভাবে শাসনতন্ত্র কর্তৃক স্বীকৃত হয় নাই। কার্যক্ষেত্রে বিশেষতঃ ১৮৯৩ সালের জননিরাপত্তা আইন (Public Protection Act) প্রণীত হইবার পর হইতে ইংলণ্ডের সরকারী কর্মচারীদের অনেক ক্ষেত্রে সাধারণ আইনের অধিকার হইতে বিচ্ছিন্ন রাখা হইয়াছে।

**সমালোচনা**—ডাইসি আইনের অনুশাসনের যে তিনটি নীতি বর্ণনা করিয়াছেন, বর্তমান যুগের শাসনতন্ত্রের বিশেষজ্ঞগণ ইহার বিরূপ সমালোচনা করিয়াছেন। বিশেষতঃ ডাইসির "Law of the Constitution" বইটি প্রকাশিত হইবার পর "আইনের অনুশাসন" সম্বন্ধে নূতন চিন্তাধারার সৃষ্টি

হইয়াছে। আইনের অনুশাসনের প্রথম নীতি অনুযায়ী সরকারের স্বৈর ক্ষমতা অথবা নিজের ইচ্ছানুযায়ী কোন কিছু করিবার ক্ষমতা নাই"। কিন্তু, বর্তমানে শাসনব্যবস্থা এত জটিল হইয়াছে যে শাসনবিভাগকে নিজের হাতে ব্যাপক ক্ষমতা রাখিতে হয়। ফৌজদারী আইনগুলিতে এমন অনেক অপরাধ আছে যেইগুলির সম্পর্কিত নিয়মাবলী সংশ্লিষ্ট সরকারী বিভাগগুলি সৃষ্টি করিয়াছে। দ্বিতীয়তঃ, ডাইসির মতে সরকারী কর্মচারী হইতে আরম্ভ করিয়া সাধারণ নাগরিক পর্যন্ত সকলকেই আইনভংগের অপরাধী হইলে সাধারণ আইন অনুযায়ী সাধারণ আদালতের বিচারাধীন থাকিতে হয়। এ ক্ষেত্রে দুইটি বিষয় লক্ষ্য করিবার মত। 'সাধারণ আইন' বলিতে ডাইসি প্রথাগত আইন অথবা পার্লামেণ্ট প্রণীত আইনের কথা বিবেচনা করিয়াছেন। কিন্তু, পূর্বেই বলা হইয়াছে, ফৌজদারী বিচারে আমরা অনেক সময়েই সংশ্লিষ্ট সরকারীবিভাগ কর্তৃক সৃষ্ট নিয়মকানুন দেখিতে পাই। তাহা ছাড়াও, নাগরিকগণকে অনেক ক্ষেত্রে সাধারণ আইন ব্যতীতও তাহাদের পেশাসংক্রান্ত বিশেষ আইন মানিয়া চলিতে হয় এবং বিশেষ বিচারালয়ের (Special Tribunal) নিকট দায়ী থাকিতে হয়। উদাহরণস্বরূপ আমরা সেনাবাহিনীর জন্য সামরিক আইন ও সামরিক বিচারালয় এবং যাজক সম্প্রদায়ের জন্য যাজকীয় আইন ও যাজকীয় বিচারালয়ের উল্লেখ করিতে পারি। তৃতীয়তঃ, ডাইসির আইনের অনুশাসন অনুযায়ী আইনের দৃষ্টিতে সকলেই সমান। কিন্তু, 'আইনের দৃষ্টিতে সমতা' বলিতে এই বুঝায় না যে সরকারী কর্মচারী এবং সাধারণ নাগরিক একই পরিমাণ ক্ষমতা ভোগ করে। ডাইসি বলিতে চাহেন যে সরকারী কর্মচারীগণ নিজেদের পদমর্যাদার অজুহাতে আইন অমান্য অথবা সাধারণ আদালতের বিচার এড়াইয়া যাইতে পারেন না। কিন্তু, সরকারী কর্মচারী এবং সাধারণ লোক যে কার্যক্ষেত্রে একই ধরণের সুযোগ সুবিধা ভোগ করেন, তাহা নহে। একজন সামান্য পুলিশ কর্মচারী যে কোন নাগরিককে গ্রেপ্তার করিবার ক্ষমতা রাখে ( অবশ্য বিনাবিচারে আটক করিয়া রাখিবার ক্ষমতা রাখে না )। কিন্তু, একজন সাধারণ নাগরিকের অভিযোগে কাহাকেও এমনিতে গ্রেপ্তার করা চলে না। ইংলণ্ডের সমাজব্যবস্থায় সকলের প্রতি ন্যায়বিচার করা সম্ভবপর হয় না। কারণ ইংলণ্ডে এখনও অভিজাতসম্প্রদায়ের অস্তিত্ব থাকায় পুলিশ বিভাগ এবং বিচারবিভাগ সম্পূর্ণ স্বাধীন ও নিরপেক্ষ হইতে পারে নাই। তাহা ছাড়া, কর্তৃপক্ষের বিরুদ্ধে সাধারণ নাগরিকের অভিযোগ আনাও সহজসাধ্য নহে। কারণ, ইংলণ্ডে এমন বিধান আছে যে নির্দিষ্ট সময় অতিক্রান্ত হইয়া গেলে সরকারী কর্মচারীদের বিরুদ্ধে বিচারালয়ের নিকট অভিযোগ করা যাইবে না এবং অভিযোগ অ-প্রমাণিত থাকিলে অভিযোগকারীকে ক্ষতিপূরণ দিতে হইবে। আবার সরকারী দপ্তর সাধারণের মত মামলার সহিত

সম্পর্কিত বিভিন্ন প্রয়োজনীয় প্রামাণ্য তথ্যাদি অথবা দলিলপত্র আদালতের নিকট পেশ করিতে বাধ্য নহে।

সর্বশেষে ডাইসির মতে আইনের অনুশাসন অনুযায়ী ইংলণ্ডের শাসনতন্ত্র সাধারণ বিচারালয় কর্তৃক নির্ধারিত নাগরিকদের সাধারণ অধিকারের ভিত্তির উপর প্রতিষ্ঠিত, এবং ব্যক্তিগত অধিকার শাসনতান্ত্রিক আইনের পরিবর্তে সাধারণ আইনের ভিত্তির উপর প্রতিষ্ঠিত। কিন্তু, এই যুক্তি সম্পূর্ণভাবে গ্রহণ যোগ্য নহে। ইংলণ্ডের রাজা-সমেত-পার্লামেণ্ট ( King-in-Parliament ) হইতেছে সার্বভৌম আইন পরিষদ ( Sovereign Law-making body )। ইংলণ্ডের শাসনতন্ত্রে পার্লামেণ্টের প্রাধান্য স্বীকার করিয়া লওয়া হইয়াছে। ইলণ্ডে অনেক নাগরিক অধিকার পার্লামেণ্ট কর্তৃক প্রণীত আইনে নাগরিকদের প্রদান করা হইয়াছে। অবৈতনিক শিক্ষা সমাজ-বীমার ব্যবস্থা, এই অধিকারগুলি নাগরিকগণ পার্লামেণ্ট কর্তৃক প্রণীত আইন হইতে পাইয়াছে। ডাইসি ইহা চিন্তা করেন নাই। নাগরিকদের অধিকার রক্ষা করিবার দায়িত্ব হইতেছে সাধারণ আদালত এবং সাধারণ আইনের। কিন্তু মনে রাখিতে হইবে যে পার্লামেণ্ট ইহার সার্বভৌমত্বের সাহায্যে যে কোন সময় সাধারণ আইনের পরিবর্তন করিতে পারে। সুতরাং, নাগরিক অধিকার মূলতঃ পার্লামেণ্টের সার্বভৌমত্বের উপর নির্ভরশীল।

**শাসনতান্ত্রিক রীতিনীতি অথবা প্রথাগত বিধান** ( Conventions )—ইংলণ্ডের প্রথাগত বিধান অথবা শাসনতান্ত্রিক নীতি বলিতে এমন কতিপয় শাসনতান্ত্রিক নীতি বুঝায় যেগুলি প্রচলিত প্রথা এবং পারস্পরিক বোঝাপড়া ও চুক্তির মধ্য দিয়া গড়িয়া উঠিয়াছে। এই নীতিগুলি রাষ্ট্রীয় আইনের সমান মর্যাদা লাভ করে। কিন্তু ইহারা আদালতের বিচার্য বিষয়ের বহির্ভূত। এই বিধানগুলি কতিপয় রাষ্ট্রনৈতিক নীতি বুঝায় যেগুলি রাজা, মন্ত্রীমণ্ডলী এবং সরকারী প্রতিষ্ঠানগুলিকে শাসনতন্ত্রসম্মত উপায়ে নিয়ন্ত্রণ করে। "(They include various political customs or usages which regulate ordinary conduct of the crown, of the ministers, and of public authorities under the constitution.") এই প্রথাগত বিধানগুলিকে আমরা মোটামুটিভাবে তিনভাগে বিভক্ত করিতে পারি : (১) রাজশক্তির ক্ষমতা এবং মন্ত্রীসভা পরিচালিত শাসনব্যবস্থার সহিত জড়িত প্রথাগত বিধান; (২) পার্লামেণ্টের আভ্যন্তরীণ ক্রিয়াকলাপের সহিত জড়িত প্রথাগত বিধান; এবং (৩) কমনওয়েল্‌থের সহিত জড়িত বিভিন্ন প্রথাগত বিধান। রাজা অথবা রানী মন্ত্রীসভার সাহায্য এবং উপদেশ অনুযায়ী শাসনকার্য পরিচালনা করেন, শাসনব্যবস্থার পরিচালনার জন্য মন্ত্রীসভা কমন্সসভার নিকট দায়ী থাকে এবং

প্রথাগত বিধানগুলি তিনভাগে বিভক্ত

উক্ত সভা অনাস্থা প্রস্তাব অনুমোদন করিলে পদত্যাগ করে। রাজা অথবা রানী আইন প্রণয়নের জন্য পার্লামেণ্ট কর্তৃক অনুমোদিত কোন বিলে সম্মতি দিতে বাধ্য থাকেন,—এই প্রথাগত বিধানগুলি প্রথম শ্রেণীর অন্তর্ভুক্ত। আবার, লর্ডসভা যখন আপীল আদালত হিসাবে আপীলের বিচার করিবেন তখন দ্বিতীয় শ্রেণীর প্রথাগত বিধান অনুযায়ী আইন-বিশারদ লর্ডগণ ব্যতীত অন্য লর্ডগণ উপস্থিত থাকিবেন না। তৃতীয় শ্রেণীর প্রথাগত বিধান অনুযায়ী 'কমনওয়েল্‌থ অব নেশন্‌স্‌'-এর অন্তর্ভুক্ত জাতিগুলির সহিত বৃটিশ সরকারের সম্পর্ক নিয়ন্ত্রিত হয়।

আইন ও প্রথাগত বিধানের মধ্যে পার্থক্য

আইন এবং প্রথাগত বিধানের মধ্যে পার্থক্য আমরা লক্ষ্য করিতে পারি। আইন হইতেছে মানুষের বাহ্যিক ও সামাজিক জীবন নিয়ন্ত্রণ করিবার জন্য এমন কতিপয় নিয়মকানুন যেগুলি আদালত কর্তৃক গৃহীত, স্বীকৃত এবং কার্যকরী করা হয়। এই অর্থে বিধিবদ্ধ আইন (Statutes), রাজশক্তি কর্তৃক বিশেষ অধিকার বলে দেওয়া আদেশসমূহ (Statutory and Prerogative Orders of the Crown) এবং বিচারালয়ের সিদ্ধান্ত বা ব্যাখ্যাগুলি (Judicial decisions or interpretations) আইন বলিয়া স্বীকৃত হইয়া থাকে। কিন্তু প্রথাগত বিধানগুলি প্রচলিত সামাজিক চিন্তাধারা, পারস্পরিক চুক্তি এবং বুঝাপড়ার ভিত্তিতে গড়িয়া উঠিয়াছে। এইগুলিকে আইনের সমতুল্য হিসাবে স্বীকার করিয়া লওয়া হইলেও এইগুলি আদালতের বিচার্য বিষয়ের বহির্ভূত।

প্রথাগত বিধান কেন পালন করা হয়

প্রথাগত বিধানগুলি কেন পালন করা হয় এই প্রশ্নের জবাবে ডাইসি নিম্নলিখিত মত প্রকাশ করিয়াছেন। ডাইসির মতে প্রথাগত বিধান অমান্য করা হইলে পরোক্ষভাবে রাষ্ট্রীয় আইন লংঘন করা হইবে। সুতরাং আইনভংগজনিত অপসারণের ভয়ে (fear of impeachment) সরকার প্রথাগত বিধানগুলি পালন করেন। কিন্তু এই যুক্তির কতটা সার্থকতা আছে, তাহা ভাবিবার বিষয়। বর্তমানে সরকারকে অপসারণ করার নীতি অকেজো হইয়া পড়িয়াছে। কিন্তু, প্রথাগত বিধানের লংঘন হইলেই যেসব ক্ষেত্রে আইনভংগের অপরাধ হয়, তাহা নহে। লর্ডসভার আপীল বিচারের কাজে যদি আইনজ্ঞ লর্ডগণ ব্যতীত অন্যান্য লর্ডগণ অংশ গ্রহণ করেন, তবে যে আইনভংগ করা হয়, তাহা নহে। জনমতের চাপই প্রথাগত বিধান পরিপূর্ণভাবে কার্যকরী করে। ডাইসি মনে করেন যে, যদি কোনও প্রথাগত বিধান লংঘন করা হয়, তবে সমস্ত শাসনব্যবস্থায় একটি গোলযোগের সৃষ্টি হইবে। উদাহরণস্বরূপ বলা যাইতে পারে, যদি প্রতি বৎসর একবার পার্লামেণ্টের অধিবেশন আহ্বান করা যায়, তবে সরকারের বাজেট আইন পরিষদ কর্তৃক

অনুমোদিত হইবেনা এবং সমস্ত শাসনব্যবস্থায় গোলযোগের সৃষ্টি হইবে। পার্লামেণ্টের সম্মতি ব্যতীত শাসনবিভাগ কখনই ব্যয়বরাদ্দ করিতে পারে না, কারণ তাহা বে-আইনী হয়। সুতরাং এইক্ষেত্রে প্রথাগত বিধান অনুযায়ী প্রতিবৎসর একবার পার্লামেণ্টের অধিবেশন আহ্বান না করিলে সমস্ত শাসনতান্ত্রিক ব্যবস্থায় গোলযোগের সৃষ্টি হয়। আবার কমন্‌ওয়েলথ্‌ সম্পর্কে যে সকল প্রথাগত বিধান আছে, সেইগুলি যদি পালন করা না হয়, তবে কমন্‌ওয়েলথের অন্তর্ভুক্ত দেশগুলির সহিত সম্পর্কে গোলযোগের সৃষ্টি হইবার আশংকা থাকে। কোন কোন লেখক মনে করেন যে প্রথাগত বিধানগুলি অংশতঃ পালন করা হয় এই কারণে যে লংঘন করিলে এইগুলি আইনে পরিণত হয়।

যেহেতু প্রথাগত বিধানগুলি মানিয়া চলা হয়, সেইজন্যই প্রমাণিত হয় যে এইগুলির উপযোগিতা আছে; প্রথাগত বিধানগুলি থাকায় শাসনতন্ত্র নমনীয় হইয়াছে এবং নির্বাচকমণ্ডলীর পক্ষে শাসক নির্বাচন করা সম্ভবপর হইয়াছে। রাজা প্রয়োজন হইলে পার্লামেণ্ট ভাংগিয়া দিতে পারেন, এই প্রথাগত বিধানটি প্রচলিত থাকায় নির্বাচকমণ্ডলীর পক্ষে বিভিন্ন রাষ্ট্রনৈতিক ব্যাপারে নিজেদের মতামত প্রকাশ করিয়া পুনরায় আইনসভার সভ্য নির্বাচন করা সম্ভবপর হইয়াছে। তাহা ছাড়া, প্রথাগত বিধানগুলি থাকায় আইনসভা ও শাসনবিভাগের মধ্যে সুসমঞ্জস এবং সহযোগিতামূলক সম্পর্ক স্থাপিত হইয়াছে এবং বৃটিশ ডোমিনিয়ন ও কমনওয়েল্‌থের সভ্য রাষ্ট্রগুলিও বৃটিশ সরকারের ঘনিষ্ঠ সংস্পর্শে আসিতে পারিয়াছে।

## সংক্ষিপ্তসার

১। বৃটিশ শাসনতন্ত্রের বৈশিষ্ট্য (Characteristics of the British Constitution)—আমরা বৃটিশ শাসনতন্ত্রের নিম্নলিখিত বৈশিষ্ট্য দেখিতে পাই। প্রথমতঃ বৃটেনের শাসনব্যবস্থা এককেন্দ্রিক। দ্বিতীয়তঃ, বৃটেনের শাসনতন্ত্র নমনীয় ও অলিখিত। তৃতীয়তঃ, বৃটেনে রাজা-সমেত-পার্লামেণ্ট হইতেছে সার্বভৌম। চতুর্থতঃ, বৃটেনের শাসনব্যবস্থায় সরকারের ক্ষমতার স্বতন্ত্রীকরণ করা হয় নাই। পঞ্চমতঃ, ইংলণ্ডের শাসনব্যবস্থার তত্ত্ব ও বাস্তবের মধ্যে সংঘাত দেখা যায়। তত্ত্বের দিক হইতে বিচার করিলে ইংলণ্ডে আমরা রাজতন্ত্র দেখিতে পাই; বাস্তবের দিক হইতে ইংলণ্ডে আমরা পার্লামেন্টারী শাসন দেখিতে পাই। ষষ্ঠতঃ, আইনের অনুশাসন (Rule of Law) বৃটিশ শাসনতন্ত্রের অপর বৈশিষ্ট্য। সর্বশেষে, ইংলণ্ডের শাসনতন্ত্রে আমরা একটি অবিচ্ছিন্ন ধারাবাহিকতা দেখিতে পাই।

২। আইনের অনুশাসন এবং প্রথাগত বিধান—আইনের অনুশাসন নাগরিকদের মৌলিক অধিকারের সমতুল্য। আইনের অনুশাসন তিনটি নীতির উপর ভিত্তিশীল। প্রথমতঃ আইনের প্রাধান্য সরকারকে স্বীকার করিতে হইবে। দ্বিতীয়তঃ আইনের চক্ষে সকলেই সমান। তৃতীয়তঃ জনসাধারণের যে সকল অধিকার আদালত কর্তৃক নির্ধারিত হয়, সেইগুলির উপর ভিত্তি করিয়া ইংলণ্ডের শাসনতন্ত্র গড়িয়া উঠিয়াছে। প্রথাগত বিধান-গুলিকেও আমরা তিনভাগে ভাগ করিতে পারি ; যথা, রাজশক্তির ক্ষমতা এবং মন্ত্রীসভা পরিচালিত শাসনব্যবস্থার সহিত জড়িত প্রথাগত বিধান ; (২) পার্লামেণ্টের আভ্যন্তরীণ ক্রিয়াকলাপের সহিত জড়িত প্রথাগত বিধান ; এবং (৩) কমনওয়েলথের সহিত জড়িত বিভিন্ন প্রথাগত বিধান।

## Exercises

1. Discuss the sources of the British Constitution.
( ৭—৮ পৃষ্ঠা )

2. Discuss the salient features of the British constitution.
( ৯—১২ পৃষ্ঠা )

3. Give a critical estimate of Dicey's Conception of the Rule of Law. ( ১২—১৫ পৃষ্ঠা )

4. Discuss the nature and the importance of conventions of the Constitution of England. Discuss Dicey's views on the nature of the sanction behind them. ( ১৫—১৭ পৃষ্ঠা )

5. Do you support the view that the British Constitution has got no existence ? Give reasons for your answer.

[ এই প্রশ্নের উত্তরে বলিতে হইবে যে বৃটিশ শাসনতন্ত্র অলিখিত হইলেও ইহার অস্তিত্ব অস্বীকার করা যায় না। মহাসনদ, বিভিন্ন চুক্তি, অধিকারের বিল, বিভিন্ন আইন, সাধারণ আইন ( Common Law ) এবং প্রথাগত বিধানকে কেন্দ্র করিয়া বৃটিশ শাসনতন্ত্র গড়িয়া উঠিয়াছে। বৃটিশ শাসনতন্ত্রের বিভিন্ন উৎসগুলি অবলম্বন করিয়া এই প্রশ্নের উত্তর লিখ। ]

# তৃতীয় অধ্যায়

## রাজা, মন্ত্রীসভা ও প্রধানমন্ত্রী (The King, the Cabinet and the Prime Minister)

ইংলণ্ডে শাসনবিভাগ অথবা Executive বলিতে বুঝায় রাজা, মন্ত্রীসভা এবং সরকারী কর্মচারীবৃন্দ।

ইংলণ্ডের রাজনীতিক্ষেত্রে রাজা সর্বদাই একটি গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করিয়াছেন। তবে বর্তমানে পার্লামেণ্টারী শাসনব্যবস্থা উন্নত হইয়া যাইবার দরুণ প্রকৃত শাসনভার মন্ত্রীসভার হাতে চলিয়া আসিয়াছে এবং ইহাতে রাজার ক্ষমতা অনেক কমিয়া গিয়াছে। কিন্তু, ইহাতে রাজশক্তির জনপ্রিয়তা মোটেই কমে নাই। বর্তমানে রাজা যে প্রত্যক্ষভাবে রাজনীতিতে যোগদান করেন না এবং তিনি যে নিয়মতান্ত্রিক শাসনকর্তা হিসাবে দেশের শাসনব্যবস্থার ভারসাম্য রক্ষা করেন, সেইজন্যই তিনি জনপ্রিয় হইয়াছেন।

**রাজা এবং রাজশক্তির মর্যাদা** (Position of the King and the Crown):

রাজা এবং রাজশক্তির অর্থ এক নহে। রাজা ব্যক্তিগতভাবে রাজমর্যাদা ভোগ করেন; কিন্তু রাজশক্তি হইতেছে একটি বিশেষ সংস্থা, ইহা হইতেছে একটি আইনানুগ ধারণা "(a legal idea)"—দেশের শাসনকাজের সুবিধার জন্য ইহা হইতেছে এক কার্যকরী পরিকল্পনা ("a convenient working hypothesis")। রাজশক্তিকে একটি বিশেষ সংস্থা হিসাবে মনে করা হয় বলিয়াই "রাজার মৃত্যু নাই" ("The King never dies") অথবা "রাজা কোন অন্যায় করিতে পারেন না" ("The King can do no wrong")—এই কথাগুলি প্রচলিত হইয়াছে। রাজপদে অধিষ্ঠিত কোনও ব্যক্তির মৃত্যু হইতে পারে, কিন্তু, ইহাতে রাজশক্তির অবসান হয় না। রাজশক্তির মর্যাদা সর্বাগ্রে রক্ষিত হয় এবং ইহা কতিপয় সাধারণ নিয়ম এবং প্রথাগত বিধানের ভিত্তির উপর প্রতিষ্ঠিত হয় যদি রাজা এমন কোনও কাজ করেন যাহাতে প্রথাগত বিধান লংঘন করা হয়, তখন সর্বাগ্রে রাজশক্তির মর্যাদা রক্ষার চেষ্টা করা হয়। এজন্যই অষ্টম এডওয়ার্ড (Edward VIII) স্বেচ্ছায় সিংহাসন ত্যাগ করিয়া রাজশক্তির মর্যাদা রক্ষা করিয়াছিলেন। রাজা বা রানী মারা যাইতে পারেন, কিন্তু সেজন্য রাজশক্তির হাতে যে সকল ক্ষমতা ন্যস্ত করা আছে, সেগুলি নষ্ট হয় না। ইহাই "রাজার মৃত্যু নাই" উক্তিটির তাৎপর্য। ১৯১০ সালের "রাজমৃত্যু আইন" (The

"রাজার মৃত্যু নাই"

Demise of the Crown Act, 1910) অনুসারে কোন রাজার মৃত্যুর পর রাজকর্মচারীদের চাকুরির কোন পরিবর্তন হয় না এবং নূতন করিয়া কোন পদে নূতন লোক নিয়োগের প্রয়োজন হয় না। সুতরাং ইহাতে রাজশক্তির কাজ অব্যাহত থাকে।

মন্ত্রীসভার দায়িত্বের ফলে রাজা দোষমুক্ত ("The King can do no wrong" because of ministerial responsibility)। ইংলণ্ডের

রাজা দোষমুক্ত

শাসনতন্ত্রে "রাজা দোষমুক্ত" এই তত্ত্বটি হইতে "রাজা অন্যায় ত' করিতেই পারেন না, এমন কি অন্যায়ের চিন্তাও করিতে পারেন না", "অশোভন কাজ রাজার পক্ষে করা অসম্ভব"—এই সব উক্তির সৃষ্টি হইয়াছে। রাজা তৃতীয় হেনরীর সময় তিনি নাবালক থাকাকালীন সময়ে এই তত্ত্বটি বিশেষ প্রসার লাভ করে। ইংলণ্ডে দায়িত্বশীল শাসনব্যবস্থা (Responsible government) থাকায় রাজকার্য সম্পাদিত হয় মন্ত্রীদের পরামর্শ অনুযায়ী। কেননা, সরকারের সমুদয় কাজের জন্য মন্ত্রীসভাকে আইনসভার নিকট দায়ী থাকিতে হয়, সুতরাং সরকারের দিক হইতে কোন অন্যায় অনুষ্ঠিত হইলে ইহার পূর্ণ দায়িত্ব হইতেছে মন্ত্রীদের এবং প্রয়োজন হইলে মন্ত্রীদের আদালতে অভিযুক্ত করা যায়। ১৯৪৬ সালের "The Crown Proceedings Act" অনুযায়ী সরকারের দিক হইতে কোন বে-আইনী কাজ অনুষ্ঠিত হইলে রাজশক্তির অংগ হিসাবে সংশ্লিষ্ট মন্ত্রীকে অভিযুক্ত করা হয়। রাজা তাঁহার নিয়োগকারী হিসাবে অভিযুক্ত হইবেন না। কারণ রাজশক্তি কখনও অন্যায় করিতে পারে না অথবা অন্যায়ের চিন্তা করিতে পারে না। ইংলণ্ডে দায়িত্বশীল সরকার প্রতিষ্ঠিত হওয়ায় যখনই রাজার নামে কোন আদেশ জারী করা হয়, তখনই সেই আদেশপত্রে সংশ্লিষ্ট মন্ত্রীর স্বাক্ষর থাকে। সেই আদেশপত্রের যাহা কিছু ফলাফল, তাহার জন্য সংশ্লিষ্ট মন্ত্রী এবং মন্ত্রীসভা যৌথভাবে দায়ী, রাজা নহে।

ডক্টর ফাইনার (Dr. Finer) বলেন, "When we talk of actions of the Crown in politics, we mean that the people, Parliament and the cabinet have supplied the motive power through the formal arrangements established by centuries of constitutinal development. The crown is the ornamental cap over all these effective centres of political energy." বৃটেনের শাসনব্যবস্থায় নিয়মতান্ত্রিক রাজতন্ত্র বিশেষ সফল হইয়াছে।

কিন্তু বর্তমানে কতিপয় বিশেষ ক্ষেত্রে The Crown Proceedings Act of 1947, অনুযায়ী প্রতিষ্ঠানগত রাজার (institutional monarch) বিপক্ষে দেওয়ানী আদালতে অভিযোগ করা যায়। হাইকোর্ট এবং কাউন্টি কোর্টে

অন্যায়কারী কোনও রাজকর্মচারীর বিরুদ্ধে অভিযোগ করা হইলে সেই কর্মচারী কর্তৃক অনুষ্ঠিত অন্যায়ের (tort) জন্য প্রতিষ্ঠানগত রাজাকে (institutional monarch ) দায়ী করা যায়, ব্যক্তিগতভাবে রাজার অথবা রানীর সেইজন্য কোন দায়িত্ব নাই।

**রাজার ক্ষমতা** (Powers of the Crown)—রানী অথবা রাজা এমনিতে রাষ্ট্রের প্রধান। কিন্তু, বিশেষ অধিকারবলে তিনি কতিপয় বিশেষ ক্ষমতা ভোগ করেন। যেমন, রাজা বা রানী পার্লামেন্টের অধিবেশন আহ্বান করিতে, স্থগিত রাখিতে এবং ভাংগিয়া দিতে পারেন। তিনি মন্ত্রী এবং বিচারকদের নিয়োগ করেন। যুদ্ধ ঘোষণা ও শান্তি স্থাপন করা, নৌবাহিনী রক্ষা করা, অপরাধীর প্রতি ক্ষমা প্রদর্শন করা—ইত্যাদি ক্ষমতাও রাজাকে দেওয়া হইয়াছে। রাজার ক্ষমতার দুইটি উৎস আছে। একটি হইতেছে রাজার বিশেষ অধিকার ( Royal Prerogatives ) এবং অপরটি হইতেছে পার্লামেন্ট কর্তৃক প্রণীত আইন ( Parliamentary Statutes )। ডাইসির মতে রাজার বিশেষ অধিকারগুলি হইতেছে রাজার হস্তে ন্যস্ত ইচ্ছামূলক ক্ষমতাগুলির অবশিষ্টাংশ ("The residue of discretionary powers is left at any moment in the hands of the crown" )।

রাজার বিশেষ ক্ষমতা

রাজার বিশেষ ক্ষমতা ( Royal Prerogatives ) অনুযায়ী রাজা ন্যায় বিচারের উৎস (fountain of justice)। রাজা পার্লামেন্ট আহ্বান করা, ইহার অধিবেশন বজায় রাখা অথবা ইহার অধিবেশন ভাংগিয়া দেওয়ার ক্ষমতার অধিকারী! রাজা দেশের সেনাবাহিনীর সর্বাধিনায়ক। রাজা সমুদয় সম্মানের উৎস ( Sole fountain of honour ). রাজা কখনও শিশু নহেন ( The king is never an infant ); আন্তর্জাতিকক্ষেত্রে রাজা জনগণের প্রতিভূ; রাজা বৈদেশিক রাষ্ট্রদূতগণকে গ্রহণ করেন এবং কেহ যদি ন্যায় বিচার এড়াইবার জন্য রাজ্য ছাড়িতে চায়, রাজা তাহাকে বাধা দিতে পারেন। রাজা এই সমুদয় বিশেষ ক্ষমতা বর্তমানে মন্ত্রীসভার পরামর্শ অনুযায়ী প্রয়োগ করিয়া থাকেন।

রাজার শাসনবিভাগীয় ক্ষমতাগুলি ( executive and administrative powers ) পূর্বেই উল্লেখ করা হইয়াছে। যেমন, রাজা মন্ত্রীদের এবং অন্যান্য উচ্চপদস্থ সরকারী কর্মচারীদের নিয়োগ করেন। তিনি সেনাবাহিনী, নৌবাহিনী ও বিমানবাহিনীর প্রধান, এবং তিনি প্রয়োজন হইলে যুদ্ধ ঘোষণা ও শান্তি স্থাপন করিতে পারেন। পররাষ্ট্র সম্পর্কিত নীতি এবং পার্লামেন্ট কর্তৃক অনুমোদিত ব্যয়-বরাদ্দের ব্যবহার তাঁহার নিয়ন্ত্রণাধীন থাকে। যদি রাজ্যের কোন অংশ হাতছাড়া করিবার প্রশ্ন অথবা

শাসন বিভাগীয় ক্ষমতা

জনসাধারণের উপর কর স্থাপনের কোন প্রশ্ন জড়িত না থাকে, তবে রাজা ইচ্ছা করিলে পার্লামেন্টের সম্মতি না লইয়াই যে কোন প্রকার চুক্তি সম্পাদন করিতে পারেন।

রাজার আইনবিভাগীয় ক্ষমতা ( legislative powers ) অনুযায়ী তিনি আইনসভার অধিবেশন আহ্বান করা, স্থগিত রাখা এবং ভাংগিয়া দেওয়া সম্বন্ধে সিদ্ধান্ত গ্রহণ করিতে পারেন। পার্লামেন্টের নূতন অধিবেশনে রাজা অভিভাষণ প্রদান করিতে পারেন। রাজা পার্লামেন্টের অংশ বলিয়া পরিগণিত হন এবং রাজা-সমেত পার্লামেন্টই (King-in-Parliament ) ইংলণ্ডের আইনগত সার্বভৌম ( legal sovereign )। অবশ্য রাজা যে অভিভাষণ প্রদান করেন, তাহা প্রণয়ন করেন প্রধানমন্ত্রী। কেননা, সেই অভিভাষণেই সরকারের নীতি ঘোষণা করা হয় এবং ঘোষিত নীতিটির জন্য পার্লামেন্টের নিকট মন্ত্রীসভার পূর্ণদায়িত্ব থাকে। কোন কোন উপনিবেশ সম্পর্কে রাজা বিশেষ অধিকার বলে "স-পরিষদ রাজাজ্ঞা" ( Orders-in-council ) অনুযায়ী আইন প্রণয়ন করিবার ক্ষমতা ভোগ করেন। ১৭০৭ সালের পর হইতে আইনসভা কর্তৃক যে কোন বিলে সম্মতি প্রদান করিতে রাজা কখনও অস্বীকার করেন নাই। পার্লামেন্ট যখন শাসনতন্ত্র সংশোধন করিবার জন্য কোন বিল অনুমোদন করিবে রাজা তখনই মন্ত্রীসভার পরামর্শ অনুযায়ী সেই বিলে সম্মতি প্রদান করিবেন। পার্লামেন্টের অধিবেশন আহ্বান করা, বজায় রাখা অথবা ভাংগিয়া দেওয়ার ব্যাপারেও রাজা সর্বদা মন্ত্রীসভার পরামর্শ অনুযায়ী কাজ করেন।

আইন বিভাগীয় ক্ষমতা

রাজার বিচার বিভাগীয় ক্ষমতা ( Judicial powers ) অনুযায়ী রাজা বিচারকদের নিয়োগ করেন এবং প্রাণদণ্ডে দণ্ডিত অপরাধীর শাস্তি মকুব করিতে পারেন। তত্ত্বের দিক হইতে রাজা বা রাণী হইতেছেন "ন্যায় বিচারের উৎস" ( "fountain of Justice")। সমস্ত ফৌজদারী মামলা রাজশক্তির নামে আনীত হয়। প্রিভি কাউন্সিলের বিচারবিভাগীয় কমিটির ( The Judicial Committee of the Privy Council" ) পরামর্শ অনুযায়ী রাজা ডোমিনিয়ন এবং উপনিবেশগুলি সম্পর্কে আপীল বিচার করিয়া থাকেন।

বিচার বিভাগীয় ক্ষমতা

রাজার অন্যান্য ক্ষমতাগুলি (Miscellaneous powers) হইতেছে, তিনি ইংলণ্ডের খ্রীষ্টধর্ম প্রতিষ্ঠানের প্রধান (Head of the Established Church of England) এবং সেই অধিকারে তিনি আর্চবিশপ, বিশপ এবং অন্যান্য ধর্মযাজকদের নিয়োগ করেন।

রাজার যে সব ক্ষমতা আমরা আলোচনা করিলাম, সেইগুলি সবই আইনানুমোদিত ক্ষমতা। কার্যক্ষেত্রে রাজা নিজে কিছুই করেন না।

রাজশক্তির পক্ষে সব ক্ষমতার প্রকৃত অধিকারী হইতেছে মন্ত্রীসভা। কেননা, মন্ত্রীদের পরামর্শ অনুযায়ী রাজা সব কাজ করেন। সেইজন্ত রাজাকে "আড়ম্বরপূর্ণ অপদার্থ" ( magnificent cipher ) বলা হয়। রাজার এত ক্ষমতা থাকা সত্বেও শাসনকার্যে তিনি কখনও ব্যক্তিগত মতামতের প্রতিষ্ঠা করিতে পারেন না। রাজাকে যদিও আড়ম্বরপূর্ণ অপদার্থ" শাসক বলা হয়, তবুও কার্যক্ষেত্রে তাহাকে ঠিক "আড়ম্বরপূর্ণ অপদার্থ" শাসক বলা যায় না। যখন পার্লামেণ্টে দলীয় নেতা নির্দিষ্ট থাকেন না অথবা কোন প্রধানমন্ত্রী পদত্যাগ করেন অথবা তাঁহার মৃত্যু ঘটে, তখন দেশের শাসনব্যবস্থার বিভিন্ন কাজে রাজা দায়িত্ব গ্রহণ করিতে পারেন। ১৯৩১ সালে রাজা পঞ্চম জর্জ ম্যাক্‌ডোনাল্ডের নেতৃত্বে জাতীয় সরকার গঠনে বিশেষ ভূমিকা অবলম্বন করিয়াছিলেন। বেজহটের ( Bagehot ) মতে রাজার তিনটি বিশেষ অধিকার আছে। যথা, পরামর্শদানের অধিকার ( the right to be consulted ), উৎসাহ প্রদান করিবার অধিকার (the right to encourage) এবং সতর্ক করিয়া দিবার অধিকার ( the right to warn)। রাজা (অথবা রাণী) শাসন-সংক্রান্ত বিভিন্ন ব্যাপারে সব খোঁজখবর রাখিয়া প্রয়োজন হইলে মন্ত্রীদের পরামর্শ প্রদান করিতে পারেন অথবা সতর্ক করিয়া দিতে পারেন। মহারাণী ভিক্টোরিয়া এবং সম্রাট সপ্তম এড্‌ওয়ার্ড এই দুইটি অধিকার সর্বদাই প্রয়োগ করিতেন। অনেক কাল ধরিয়া রাজত্ব করিলে দেশের শাসনব্যবস্থা সম্বন্ধে রাজা ( অথবা রাণীর ) যে অভিজ্ঞতা হয় তাহা একেবারে উপেক্ষণীয় নহে। সুতরাং রাজা অথবা রাণী কর্তৃক প্রদত্ত পরামর্শ অথবা উপদেশের যথেষ্ট মূল্য আছে। রাজার পদমর্যাদাই রাজাকে ক্ষমতা দান করে এবং সেই ক্ষমতার সদ্ব্যবহার করা অনেকাংশে রাজার ব্যক্তিত্বের উপর নির্ভর করে। সুতরাং রাজাকে আমরা "আড়ম্বরপূর্ণ অপদার্থ" বলিতে পারি না। তিনি যদি তাহাই হইতেন, তবে রাজতন্ত্র ইংলণ্ডে এতদিন টিকিয়া থাকিত না। রাজশক্তির যেমন বিপুল পদমর্যাদা আছে, অপরদিকে ইহার প্রয়োজনীয়তাও আছে। রাজশক্তি কমনওয়েল্‌থ দেশগুলির মধ্যে যোগসূত্র বজায় রাখে। যদি ইংলণ্ডে রাজতন্ত্র না থাকিয়া প্রজাতন্ত্র থাকিত, তবুও ইংলণ্ডে একজন রাষ্ট্রপতি নির্বাচিত করিতে হইত। প্রজাতন্ত্রে রাষ্ট্রপতির যে ভূমিকা থাকে, ইংলণ্ডের রাজতন্ত্রেও রাজার সেই ভূমিকা আমরা দেখিতে পাই। সরকারের তিনটি বিভাগের মধ্যে সামঞ্জস্য বজায় রাখিবার জন্য এবং অলিখিত শাসনতন্ত্র অনুযায়ী দেশের শাসনব্যবস্থা নিয়ন্ত্রিত হইবার জন্ত যে প্রথাগত বিধান আমরা ইংলণ্ডে দেখিতে পাই, সেইগুলি রাজশক্তিকে কেন্দ্র করিয়াই গড়িয়া উঠিয়াছে। ইংরাজদের জাতীয় চরিত্র রাজতন্ত্র কর্তৃক বিশেষভাবে প্রভাবান্বিত হইয়াছে;

রাজা সর্বদা আড়ম্বরপূর্ণ অপদার্থ নহেন

কেননা, রাজশক্তি ইংলণ্ডের জনগণের কাছে দেশাত্মবোধের প্রতীক। সুতরাং ইংলণ্ডে রাজশক্তির বিশেষ মূল্য আছে।

**ইংলণ্ডে রাজতন্ত্র টিকিয়া থাকিবার কারণ** (**Reasons for the survival of kingship in England**)—ইংলণ্ডে রাজশক্তির গুরুত্ব আলোচনা করিয়া আমরা দেখিয়াছি যে রাজা শুধু একজন "আড়ম্বরপূর্ণ অপদার্থ" শাসক নহেন। যেসব কারণে ইংলণ্ডে রাজশক্তির বিশেষ গুরুত্ব আছে; সেইগুলির জন্য রাজতন্ত্র ইংলণ্ডে এখনও টিকিয়া আছে। রাজতন্ত্র টিকিয়া থাকিবার কারণগুলি আলোচনা করিলেই প্রথমেই যে কারণটি মনে পড়ে তাহা হইতেছে এই যে ইংরাজ জাতি খুবই রক্ষণশীল। যে রাজশক্তিকে ইংরাজ জাতি এতকাল ধরিয়া বিপুল সম্মান প্রদর্শন করিয়া আসিয়াছে, সেই রাজশক্তিকে ইংরাজগণ উচ্ছেদ করিতে চাহে না। বিশেষতঃ, রাজা বা রাণী ইংরাজদের কাছে দেশাত্মবোধের প্রতীক।

দ্বিতীয়তঃ, ইংলণ্ডে যে রাজতন্ত্র প্রতিষ্ঠিত তাহা নিয়মতান্ত্রিক (constitutional) এবং তাহা গণতন্ত্রের পথে কোনপ্রকার বাধার সৃষ্টি করে নাই। কেননা, রাজা শুধু রাজত্বই করেন, শাসন করেন না ("The king reigns, but does not govern".—Sir Henry Maine)। রাজশক্তির পক্ষে মন্ত্রীগণই সরকারের বিভিন্ন ক্রিয়াকলাপের জন্য আইনসভার কাছে দায়ী থাকেন।

তৃতীয়তঃ, পার্লামেণ্টারী শাসনব্যবস্থা বা মন্ত্রীসভা-চালিত শাসনব্যবস্থায় একজন নিয়মতান্ত্রিক রাষ্ট্রপ্রধানের (Constitutional Head) প্রয়োজন খুব বেশী। যদি রাজতন্ত্রের অবসান করিতে হয়, তবুও রাজা বা রাণীর পরিবর্তে ইংলণ্ডের জনগণকে একজন নিয়মতান্ত্রিক রাষ্ট্রপ্রধান নির্বাচিত করিতে হইবে। কিন্তু, ইহাতে ইংলণ্ডের পক্ষে যে খুব সুবিধা হইবে, তাহা নহে। কারণ, ইংলণ্ডের শাসনতন্ত্র অলিখিত। কতিপয় সাধারণ আইন বা প্রথাগত বিধানের ভিত্তির উপর ইহা প্রতিষ্ঠিত। এই সাধারণ আইন বা প্রথাগত বিধানগুলি রাজশক্তিকে কেন্দ্র করিয়াই গড়িয়া উঠিয়াছে। যদি রাজশক্তির অবসান করা হয় তবে এই প্রথাগত বিধানগুলি কার্যকরী হইবার পথে বাধার সৃষ্টি হইবে এবং দেশে শাসনতান্ত্রিক গোলযোগের সৃষ্টি হইবে। রাজা বা রানী হইতেছেন জাতীয় ঐক্য ও সংহতির প্রতীক। জাতীয় স্বার্থে ইহার অবসান হওয়া উচিত নহে।

চতুর্থতঃ, পরামর্শদাতা, উপদেষ্টা, উৎসাহপ্রদানকারী এবং সতর্ককারী হিসাবে রাজার ভূমিকা খুবই মূল্যবান। তাহা ছাড়া, রাজার দুইটি গুরুত্বপূর্ণ কাজ আছে;—প্রথমতঃ, সাধারণ নির্বাচনের পর প্রধানমন্ত্রী নির্বাচন করা অথবা দলীয় নেতার পদত্যাগ বা মৃত্যুজনিত শূন্যতা সৃষ্টি হইলে নূতন নেতা

নির্বাচন করা, এবং দ্বিতীয়তঃ, প্রয়োজন হইলে পার্লামেন্ট ভাংগিয়া দিয়া পুনরায় সাধারণ নির্বাচনের অনুষ্ঠান করা।

পঞ্চমতঃ, কমনওয়েলথের অন্তর্ভুক্ত দেশগুলির মধ্যে এবং সমগ্র সাম্রাজ্যের সংহতি ও যোগসূত্র স্থাপনের রাজা অপেক্ষা গুরুত্বপূর্ণ আর কোন রাষ্ট্রপ্রধান নাই। ইংলণ্ডে যদি রাজতন্ত্রের অবসান হয়, তবে কমনওয়েলথের অন্তর্ভুক্ত দেশগুলির সংগে ইংলণ্ডের যোগসূত্র এবং বৃটিশ সাম্রাজ্যের অন্তর্ভুক্ত দেশগুলির মধ্যে সংহতি নষ্ট হইয়া যাইবে।

**মন্ত্রীসভা এবং ক্যাবিনেটের মধ্যে পার্থক্য** ( Distinction between the Cabinet and the Ministry)—মন্ত্রীসভা গঠিত হয় প্রধান মন্ত্রী কর্তৃক। হাউস্ অফ্ কমন্সে যে রাজনৈতিকদল সংখ্যাগরিষ্ঠতা অর্জন করে সেই দলের নেতাকে রাজা বা রাণী প্রধানমন্ত্রী হিসাবে নিযুক্ত করেন এবং মন্ত্রীসভা গঠনের আহ্বান করেন। মন্ত্রীদের মনোনয়ন করেন প্রধানমন্ত্রী এবং প্রধানমন্ত্রীর পরামর্শে রাজা বা রাণী তাঁহাদের আইনতঃ নিযুক্ত করেন। মন্ত্রীসভা গঠিত হয় সমস্ত মন্ত্রীদের লইয়া। মন্ত্রীগণ রাজকর্মচারী সন্দেহ নাই; কিন্তু তাঁহাদের পদটি রাষ্ট্রনৈতিক। মন্ত্রীগণ গুরুত্বপূর্ণ রাষ্ট্রনৈতিক পদে অধিষ্ঠিত থাকেন এবং এক বা একাধিক দপ্তরের ভার গ্রহণ করেন। মন্ত্রী-সভার মধ্যে নিম্নতর পদে অধিষ্ঠিত মন্ত্রী ( Junior ministers ), উপমন্ত্রী (Deputy ministers ) এবং দপ্তরবিহীন মন্ত্রীও ( Ministers without portfolio) থাকেন। তাঁহারা, এটর্নী জেনারেল, সলিসিটর জেনারেল পার্লামেন্টের কর্মসচিব এবং সহকারী কর্মসচিববৃন্দ ( Parliamentary Secretaries and Under-Secretaries), কম্পট্রোলার, ভাইস চেম্বারলেন ( Vice chamberlain ), প্রভৃতিও মন্ত্রীসভার সদস্য। স্বাভাবিক অবস্থায় মন্ত্রীসভার জনসংখ্যা হয় ৬০।৭০ জন। ক্যাবিনেট হইতেছে মন্ত্রীদের মধ্য হইতেই গঠিত বিশেষ ক্ষমতাসম্পন্ন একটি ক্ষুদ্রতর পরিষদ এবং ইহার মনোনয়ন-কর্তাও প্রধানমন্ত্রী স্বয়ং। মন্ত্রীদের মধ্যে যাহারা প্রধানমন্ত্রীর মনোনয়ন অনুযায়ী দেশের শাসনকাজে রাজা বা রাণীকে পরামর্শ প্রদান করিবার জন্য আহুত হন, তাঁহারাই ক্যাবিনেটের সদস্য বলিয়া পরিগণিত হন। সাধারণতঃ ক্যাবিনেটের সদস্যগণ প্রত্যেকেই সরকারের গুরুত্বপূর্ণ দপ্তরগুলির ভার গ্রহণ করেন। সুতরাং দেখা যাইতেছে, ক্যাবিনেটের সদস্যগণ মন্ত্রীসভার সদস্য; কিন্তু মন্ত্রীসভার সদস্যগণ সকলেই ক্যাবিনেটের সদস্য নহেন। তবে ক্যাবিনেটের সদস্য নহেন, এই রকম মন্ত্রীরাও নিজের দপ্তরের সহিত সংশ্লিষ্ট ব্যাপারে আলোচনার সময় ক্যাবিনেটের সভায় উপস্থিত থাকিতে পারেন। ইংলণ্ডে প্রথাগত বিধান অনুযায়ী ক্যাবিনেটের সদস্যগণ

ক্যাবিনেট হইতেছে মন্ত্রীসভার মধ্যেই একটি বিশেষ ক্ষমতাশালী ক্ষুদ্রতর পরিষদ

প্রিভি কাউন্সিলের ( Privy council ) সদস্য হন। প্রিভি কাউন্সিলের সদস্য হিসাবে ক্যাবিনেটের সদস্যগণ মন্ত্রীসভার বিভিন্ন কর্মসূচী সম্বন্ধে প্রয়োজনীয় গোপনীয়তা বজায় রাখেন। ক্যাবিনেটের সদস্যগণ যৌথভাবে সরকারের নীতি নির্ধারণ করিয়া থাকেন। সাধারণ মন্ত্রীগণ পৃথকভাবে নিজ নিজ দপ্তরের কাজগুলি সম্পাদন করেন। শাসনবিভাগের বিভিন্ন কাজের জন্য শুধু ক্যাবিনেটের সদস্যগণেরই যৌথ দায়িত্ব আছে অন্যান্য মন্ত্রীগণের যৌথ দায়িত্ব নাই।

**• ক্যাবিনেটের বিভিন্ন কাজ** ( Functions of the Cabinet ):

বেজ্‌হটের ( Bagehot ) মতে ক্যাবিনেট হইতেছে শাসনবিভাগ এবং আইন-প্রণয়ন বিভাগের মধ্যে সংযোজক চিহ্ন। ( "The cabinet is the hyphen that joins, and the buckle that fastens the Executive and the Legislative Dpartments together."—Bagehot )। গ্রেটবৃটেন শাসনবিভাগের প্রধান পরিচালক হইল ক্যাবিনেট। শুধু তাহাই নহে,—বৃটিশ উপনিবেশগুলি এবং বৃটিশ সাম্রাজ্যের অন্তর্ভুক্ত অন্যান্য দেশগুলির শাসনবিভাগের বিভিন্ন ক্রিয়াকলাপও বৃটিশ ক্যাবিনেট কর্তৃক নিয়ন্ত্রিত হয়। পার্লামেন্টের নিকট সরকারের যে শাসননীতি পেশ করা হয়, তাহা চূড়ান্তভাবে নির্ধারণ করিবার দায়িত্ব ক্যাবিনেটের। তাহাছাড়া পার্লামেণ্ট কর্তৃক অনুমোদিত শাসননীতি অনুযায়ী দেশের শাসনব্যবস্থা চালাইবার দায়িত্বও ক্যাবিনেটের। সরকারের বিভিন্ন বিভাগের কাজগুলির নীতি নির্ধারণ করা এবং সেইগুলির মধ্যে পূর্ণ সামঞ্জস্য ও সংহতি আনয়ন করিবার দায়িত্বও ক্যাবিনেটের উপরেই ন্যস্ত। আইনসভার অধিবেশন কখন ডাকা হইবে এবং ইহা কতদিন স্থায়ী হইবে, অথবা আইনসভার অধিবেশনের কার্যসূচী কি হইবে এবং কোন্ কোন্ বিল আইনে পরিণত হইবে, সবই ক্যাবিনেট স্থির করে। পার্লামেন্টের নিজের দলের সংখ্যাগরিষ্ঠতা থাকায় ক্যাবিনেটের সদস্যগণের পক্ষে পার্লামেন্টের বিভিন্ন ক্রিয়াকলাপ নিয়ন্ত্রিত করা ক্যাবিনেটের পক্ষে মোটেই কঠিন নহে। ক্যাবিনেটের সদস্যগণ দেশের শাসনবিভাগের বিভিন্ন কাজ-কর্মের ব্যাপারে রাজা বা রাণীকে পরামর্শ প্রদান করিয়া থাকেন। অর্থসম্বন্ধীয় যে বিলগুলি (Money bills ) পার্লামেণ্ট অনুমোদন করিবার পর সরকার টাকা খরচ করিতে পারে, সেই বিলগুলিও ক্যাবিনেটের সদস্যগণই রচনা করিয়া থাকেন। বাজেট অথবা যে কোন প্রকার সরকারী বিল পার্লামেণ্টকে দিয়া অনুমোদিত করাইয়া লইতে হয়।

**রাজশক্তির সহিত ক্যাবিনেটের সম্পর্ক** ( The Cabinet in relation to the Crown )—রাজা হইতেছেন দেশের নামেমাত্র প্রধান।

শাসনবিভাগের প্রকৃত পরিচালক ( real executive ) হইতেছে মন্ত্রীসভা। মন্ত্রীসভা আইনতঃ রাজা কর্তৃক নিযুক্ত হয়। তবে রাজা প্রথমতঃ আইনসভার সংখ্যাগরিষ্ঠ দলের নেতাকে প্রধানমন্ত্রী হিসাবে নিযুক্ত করেন এবং প্রধানমন্ত্রীর পরামর্শক্রমে অন্যান্য মন্ত্রীদের নিযুক্ত করেন। রাজা শাসনবিভাগের কোনও কাজের জন্য দায়ী থাকেন না এবং রাজার নামে যে সমস্ত কাজ-কর্ম সম্পাদিত হয়, সেইগুলির পূর্ণ দায়িত্ব হইতেছে ক্যাবিনেটের এবং রাজাও ক্যাবিনেটের সদস্যদের পরামর্শ অনুযায়ী সমুদয় কাজ-কর্ম করেন।

**ক্যাবিনেটের প্রধান বৈশিষ্ট্য**—( Salient features of the Cabinet )—বৃটিশ ক্যাবিনেটের প্রধান বৈশিষ্ট্যগুলি নিম্নরূপ :—প্রথমতঃ, ক্যাবিনেটের সদস্যগণ সাধারণতঃ একই রাজনৈতিক দলের সদস্য থাকেন। ইহাতে তাহাদের একই রাষ্ট্রনৈতিক পরিচয় ( Political homogeneity ) থাকে। তবে জাতীয় সংকটের (national emergencies) সময় কোয়ালিশন মন্ত্রীসভা ( Coalition Cabinet ) গঠিত হয়। দ্বিতীয়তঃ, আইনসভা এবং শাসনবিভাগের মধ্যে ঘনিষ্ঠ যোগাযোগ থাকায় ক্যাবিনেটের সদস্যগণকে পার্লামেন্টের সদস্য হইতে হয়। যদি ক্যাবিনেটের সদস্য হইবার সময় কেহ পার্লামেন্টের সদস্য না থাকেন, তবে তাঁহাকে ক্যাবিনেটের সদস্য হইবার ছয়মাসের মধ্যে পার্লামেন্টের সদস্য হইতে হয়। পার্লামেন্টের নিম্নকক্ষের সংখ্যাগরিষ্ঠ দলের নেতা প্রধানমন্ত্রী নিযুক্ত হন এবং দলীয় সদস্যগণের মধ্য হইতে ক্যাবিনেট গঠন করেন। তৃতীয়তঃ ইংলণ্ডে মন্ত্রীসভাকে পার্লামেন্টের নিকট দায়ী থাকিতে হয়। এই দায়িত্ব দুইপ্রকার ; যথা,—আইনগত এবং রাষ্ট্রনৈতিক। আইনগতভাবে প্রত্যেক মন্ত্রীই রাজাকে যে উপদেশ প্রদান করেন, তাহার জন্য দায়ী থাকেন। সেইজন্যই বলা হয়, "রাজা কোন অন্যায় করিতে পারেন না ("The king can do no wrong.")। রাজনৈতিক দায়িত্ব বলিতে বুঝায় মন্ত্রীগণ ব্যক্তিগতভাবে এবং যৌথভাবে পার্লামেন্টের নিকট দায়ী। ইহাকেই মন্ত্রীসভার দায়িত্ব বা "Ministerial Responsibility" বলা হয়। যদি কমন্সসভার সদস্যগণ মন্ত্রীসভার বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব গ্রহণ করেন, তবে মন্ত্রীসভার সদস্যগণকে পদত্যাগ করিতে হয়। চতুর্থতঃ, ক্যাবিনেটের আর একটি বিশেষ বৈশিষ্ট্য হইতেছে ইহার সংহতি। ক্যাবিনেটের পতন হইলে ইহা কোনও মন্ত্রীর জন্য হয় না, —সামগ্রিকভাবেই ক্যাবিনেট ইহার নীতি ও ক্রিয়াকলাপের জন্য আইনসভার কাছে দায়ী থাকে। শুধু তাহাই নহে, সরকারের বিভিন্ন বিভাগের মধ্যে পূর্ণ ঐক্য এবং সংহতি বজায় রাখিবার দায়িত্ব হইতেছে ক্যাবিনেটের। পঞ্চমতঃ, ক্যাবিনেটকে সর্বদাই প্রধানমন্ত্রীর নেতৃত্বের অধীন থাকিতে হয়। ক্যাবিনেটের গঠন হইতে আরম্ভ করিয়া ইহার পতন পর্যন্ত প্রধানমন্ত্রীই ক্যাবিনেটকে পরিচালনা করেন।

তাহা ছাড়া, প্রধানমন্ত্রী ক্যাবিনেটের বিভিন্ন ক্রিয়াকলাপ নিয়ন্ত্রিত করিয়া ক্যাবিনেটের সদস্যগণের বিভিন্ন দপ্তরের মধ্যে ঐক্য ও সংহতি বজায় রাখেন। লর্ড মর্লি (Lord Morley ) বলিয়াছেন, "Although in Cabinet, all its members stand on the equal footing, speak with equal voice and on the rare occasions when a division is taken are counted on the fraternal principle of one man, one vote, yet the head of the Cabinet is Prime Minister who occupies a position which so long as it lasts, is one of exceptional and peculiar authority." ষষ্ঠতঃ, ক্যাবিনেটের আর একটি বৈশিষ্ট্য হইল ইহার বিভিন্ন অধিবেশনের গোপনীয়তা। দেশের আইন এবং প্রথাগত বিধান অনুযায়ী ক্যাবিনেটের বিভিন্ন অধিবেশনের গোপনীয়তা রক্ষিত হয়।

১৯২০ সালের Official Secrets Act অনুযায়ী ক্যাবিনেটের অধিবেশনের বিভিন্ন ব্যাপার প্রকাশ করা নিষিদ্ধ করিয়াছে। ১৯৩৪ সালে ভূতপূর্ব প্রধানমন্ত্রী জর্জ ল্যান্সবারির পুত্র এডগার ল্যান্সবারি তাঁহার জীবনীতে ক্যাবিনেটের অধিবেশনের একটি memorandum প্রকাশ করায় তাঁহার জরিমানা হয়। ১৯২২ সালে ভারতের শাসনসংক্রান্ত কতিপয় ব্যাপার ফাঁস হইয়া যাইবার দরুণ ভারতসচিবকে পদত্যাগ করিতে হয়।

**মন্ত্রীদের দায়িত্ব এবং তাহা কার্যকরী করিবার উপায়** (Ministerial Responsiblity and modes of enforcing it )—

পার্লামেন্টারী গণতন্ত্রের প্রধান বৈশিষ্ট্য হইতেছে সরকারের দায়িত্বশীলতা। আইনসভায় জনগণের নির্বাচিত প্রতিনিধিদের কাছে মন্ত্রীসভার সদস্যগণকে পৃথক এবং যৌথভাবে দায়ী থাকিতে হয়। ইংলণ্ডে ক্যাবিনেটের সদস্যগণ সম্মিলিতভাবে সরকারের নীতির জন্য এবং নিজেদের কাজের জন্য আইনসভার কাছে দায়ী থাকেন। আবার, যৌথ দায়িত্ব ছাড়াও প্রত্যেক মন্ত্রীকেই নিজ নিজ দপ্তরের জন্য পৃথকভাবে আইনসভার কাছে দায়ী থাকিতে হয় এবং আইন সভার সদস্যগণের নিকট জবাবদিহি করিতে হয়। ইংলণ্ডে যে সকল মন্ত্রী লর্ডসভার সদস্য, তাঁহাদের পক্ষ হইতে আইনসভার কথা বলিবার জন্য পার্লামেন্টারী কর্মসচিব (Parliamentary Secretary) অথবা অধস্তন কর্মসচিব (Under-Secretaries) থাকেন। এই রাষ্ট্রনৈতিক দায়িত্ব ছাড়াও মন্ত্রী-দায়িত্বের ( Ministerial Responsibility ) আর একটি দিক আছে। রাজকর্মচারী হিসাবে মন্ত্রীগণ নিজেদের ক্রিয়াকলাপের জন্য ব্যক্তিগতভাবে আদালতের কাছে দায়ী থাকেন। ইহা হইতেছে তাঁহাদের আইনগত দায়িত্ব (legal responsibility)।

মন্ত্রীসভার সহিত পার্লামেণ্টের, বিশেষতঃ কমন্সসভার, সম্পর্ক বিশ্লেষণ করিলে দেখা যায় যে পূর্বে কমন্সসভাই মন্ত্রীদের নিয়ন্ত্রণ করিত ; কিন্তু মন্ত্রীসভা ক্রমেই পার্লামেণ্টের ক্ষমতা খর্ব করিয়া ইহার উপর নিজের আধিপত্য বিস্তার করিতেছে। মন্ত্রীগণকে পার্লামেণ্টের সদস্য হইতে হয় এবং যদি কোনও মন্ত্রী নিজপদে অধিষ্ঠিত হইবার সময় পার্লামেণ্টের সদস্য না থাকেন, তবে মন্ত্রীত্ব পাইবার ছয়মাসের মধ্যেই তাঁহাকে আইনসভা বা পার্লামেণ্টের সদস্য হইতে হয়। আবার মন্ত্রীসভার অস্তিত্ব নির্ভর করে যতক্ষণ পর্যন্ত ইহা কমন্সসভার আস্থাভাজন থাকে ততক্ষণ পর্যন্ত। যদি কোন মন্ত্রী কর্তৃক উত্থাপিত আইনের খসড়া পার্লামেণ্ট কর্তৃক অনুমোদিত না হয় অথবা অর্থমন্ত্রী কর্তৃক উত্থাপিত বাজেট অথবা অন্য যে কোন প্রকার অর্থসংক্রান্ত বিল যদি পার্লামেণ্ট কর্তৃক অনুমোদিত না হয় তবে মন্ত্রীসভা একযোগে পদত্যাগ করিবে। যদি মন্ত্রীদের বেতন পার্লামেণ্ট কমাইয়া দেয় অথবা মন্ত্রীদের বিরুদ্ধে নিন্দাসূচক কোনও প্রস্তাব গৃহীত হয়, তখনও মন্ত্রীসভা পদত্যাগ করে। আবার, যদি কোনও বেসরকারী সদস্য কর্তৃক উত্থাপিত কোনও আইনের খসড়া মন্ত্রীসভার আপত্তিতে পার্লামেণ্ট কর্তৃক অনুমোদিত হয়, তবে ইহা মন্ত্রীসভার উপর আইনসভার অনাস্থা সূচিত করে এবং তখন মন্ত্রীসভা পদত্যাগ করে। তাহা ছাড়া, সরকারী বিভিন্ন বিভাগের ক্রিয়াকলাপের জ্ঞাতব্য বিষয় সম্বন্ধে পার্লামেণ্টের সদস্যগণ মন্ত্রীদের যা কিছু প্রশ্ন করেন, মন্ত্রীগণ সেইগুলির জবাব দিতে বাধ্য থাকেন। সুতরাং, তত্ত্বের দিক হইতে বিচার করিলে কমন্সসভাই ক্যাবিনেটকে নিয়ন্ত্রিত করে, এমনকি কতদিন ইহার অস্তিত্ব থাকিবে ইহাও কমন্সসভার উপর নির্ভর করে। কিন্তু, কার্যক্ষেত্রে দেখা যায় যতদিন কমন্সসভা মন্ত্রীসভার নির্দেশ অথবা ইচ্ছানুযায়ী নিজেদের ক্রিয়াকলাপ সীমিত ও নিয়ন্ত্রিত করিতে পারে, ততদিন ইহা নিজে টিকিয়া থাকিতে পারে। এজন্যই অধ্যাপক লাস্কি (Prof. Laski) বলিয়াছেন, "The House of Commons gives the Cabinet life; but normally, it can itself live only so long as it is prepared to go on giving life to the cabinet."

মন্ত্রীসভা ও পার্লামেণ্টের মধ্যে সম্পর্ক

বর্তমানে মন্ত্রীসভাই কার্যতঃ কমন্সসভাকে নিয়ন্ত্রিত করিয়া থাকে। কমন্সসভায় বেসরকারী সদস্যদের প্রতিপত্তি বর্তমানে খুবই কম। সরকার পক্ষ নিজের দলের সংখ্যাধিক্যের জোরে যে কোন আইনের খসড়া অথবা শাসনতন্ত্রের সংশোধনী প্রস্তাব পার্লামেণ্ট কর্তৃক অনুমোদিত করাইতে পারে। কখন হাউস অফ্ কমন্সের অধিবেশন আহ্বান করা হইবে অথবা অধিবেশন কতদিন স্থায়ী হইবে এবং অধিবেশন চলাকালীন আইনসভায় কর্মসূচী

কি হইবে, তাহাও মন্ত্রীসভাই স্থির করেন। এমনকি প্রধানমন্ত্রী ইচ্ছা করিলে রাজাকে (অথবা রাণীকে) পার্লামেন্ট ভাংগিয়া দিবার পরামর্শও দিতে পারেন। সাধারণতঃ পার্লামেন্টের সদস্যগণও সক্রিয়ভাবে ক্যাবিনেটের বিরোধী হইতে সর্বদা সাহসী হন না। কারণ, প্রথমতঃ রাজনৈতিক দলব্যবস্থা ইংলণ্ডে খুবই অনমনীয় থাকায় সরকারপক্ষীয় দলের সদস্যগণ সর্বদাই তাঁহাদের দলীয় নেতা প্রধানমন্ত্রীর নির্দেশ মানিয়া চলেন। কারণ, দলীয় নেতার নির্দেশ অমান্য করার অপরাধে যদি কোনও সদস্য স্বীয় দল হইতে বহিষ্কৃত হন তবে অন্য কোন রাজনৈতিক দলে যোগদান করিয়া তিনি নিজের রাজনৈতিক জীবনের পুনর্বাসন করিতে সমর্থ হন না। দ্বিতীয়তঃ, যদি প্রধানমন্ত্রী পার্লামেন্টে কখনও সম্মুখীন হন, তবে তিনি রাজাকে দিয়া পার্লামেন্ট ভাংগিয়া দিতে পারেন এই বলিয়া পার্লামেন্টের সদস্যগণকে ভয় দেখাইতে পারেন। ইহাতেও অনেক কাজ হয়। কেননা, কোন সদস্য সে ক্ষেত্রে পুনর্নির্বাচনের ঝুঁকি নিতে চাহেন না বলিয়া নির্বিবাদে সরকারকে সমর্থন করেন।

**প্রধানমন্ত্রীর পদমর্যাদা ও ক্ষমতা** ( Position and Powers of the Prime Minister )

ইংলণ্ডের শাসনব্যবস্থার সর্বাপেক্ষা গুরুত্বপূর্ণ পদ হইল প্রধানমন্ত্রীর। কমন্সসভার সংখ্যাগরিষ্ঠতা অর্জনকারী দলের নেতা বলিয়াই প্রধানমন্ত্রী নিজপদে অধিষ্ঠিত থাকেন এবং এত প্রতিপত্তি অর্জন করেন। প্রধানমন্ত্রী সাধারণতঃ রাজস্ববিভাগের প্রথম লর্ডের ( The First Lord of the Treasury ) পদ অলংকৃত করেন। তাঁহার এবং মন্ত্রীসভায় তাঁহার সহকর্মীদের মাহিনা কত হইবে তাহা ১৯৩৭ সালের রাজ-সচিব আইনে (The Ministers of the Crown Act, 1937) বলিয়া দেওয়া হইয়াছে। প্রধানমন্ত্রীর ক্ষমতা এবং মর্যাদার সহিত তিনি কমন্সসভার যে দলের নেতা, সেই দলের ক্ষমতা ও মর্যাদা গভীরভাবে জড়িত।

আইনগতভাবে ইংলণ্ডে রাজা-সমেত-পার্লামেন্টেই ( King-in-Parliament ) সার্বভৌম ক্ষমতার অধিকারী। রাজা বা রাণীর প্রধান পরামর্শদাতা হইতেছেন প্রধানমন্ত্রী। সরকারের বিভিন্ন কাজ সম্বন্ধে রাজা বা রাণীকে অবহিত রাখার দায়িত্ব প্রধানমন্ত্রীর। পার্লামেন্ট আহ্বান করা, ইহার অধিবেশন বজায় রাখা এবং ইহা ভাংগিয়া দেওয়া, লর্ডসভার সদস্যসংখ্যা বাড়াইয়া দেওয়া, প্রিভি-কাউন্সিলের সদস্য নিযুক্ত করা, যাজক ও বিচারক নিয়োগ করা এবং রাজা বা রাণীর জন্মদিনে অথবা অন্যপ্রকার কোন বিশেষ কাজের জন্য সম্মানসূচক উপাধি বিতরণ করা,—ইত্যাদি বিভিন্ন ধরণের কাজে প্রধানমন্ত্রী রাজা বা রাণীকে পরামর্শ প্রদান করিয়া থাকেন।

প্রধানমন্ত্রী পার্লামেন্টের নিম্নকক্ষ বা কমন্সসভার নেতা। যে রাজনৈতিক দল কমন্সসভায় সংখ্যাগরিষ্ঠতা অর্জন করে, তিনি সেই দলের নেতৃত্ব করেন। কমন্সসভার অধিবেশন আহ্বান করা এবং ইহা বজায় রাখা অথবা ভাংগিয়া দেওয়া প্রধানমন্ত্রীর উপরেই নির্ভর করে। তিনি দলীয় শৃংখলা বজায় রাখিয়া নিজের দলের সংখ্যাধিক্যের জোরে পার্লামেন্টের বিভিন্ন ক্রিয়াকলাপ নিয়ন্ত্রিত করেন। বিরোধী দলের সংগে সম্পর্ক বজায় রাখিয়া যাহাতে পার্লামেন্টের কাজ সুষ্ঠুভাবে সম্পন্ন করা যায়, সেই দিকেও প্রধানমন্ত্রী লক্ষ্য রাখেন। প্রধানমন্ত্রী যতদিন পার্লামেন্টের আস্থাভাজন থাকিবেন, ততদিনই তিনি নিজের পদে অধিষ্ঠিত থাকিবেন। সুতরাং, যাহাতে কোন অবস্থায়ই পার্লামেন্টে তাঁহার নেতৃত্বের অবসান না হয়, তিনি সেদিকে বিশেষ লক্ষ্য রাখেন। পার্লামেন্টকে কোন ব্যাপারে স্বমতে আনিতে না পারিলে তিনি রাজাকে পার্লামেন্ট ভাংগিয়া দিয়া পুনরায় সাধারণ নির্বাচন অনুষ্ঠানের জন্য পরামর্শ প্রদান করিতে পারেন।

প্রধানমন্ত্রী কমন্সসভার নেতা

ক্যাবিনেটের সংগে প্রধানমন্ত্রীর সম্পর্ক অংগাংগীভাবে জড়িত। প্রধানমন্ত্রী তাঁহার ক্যাবিনেট গঠন করেন এবং ক্যাবিনেট সদস্যদের মনোনয়ন করিয়া তাঁহাদের নিয়োগ করিবার জন্য রাজা বা রাণীকে পরামর্শ প্রদান করেন। ক্যাবিনেটের অন্যান্য সদস্যগণ তাঁহার সমমর্যাদাসম্পন্ন সহকর্মী। তবে তিনিই তাঁহাদের মধ্যে অগ্রণী এবং ক্যাবিনেটের বিভিন্ন সভায় তিনিই সভাপতিত্ব করেন। প্রয়োজন হইলে তিনি রাজা বা রাণীকে পরামর্শ প্রদান করিয়া যে কোন মন্ত্রীকে পদচ্যুত করিতে পারেন এবং মন্ত্রীসভার সদস্যদের মধ্যে বিভিন্ন দপ্তরের পুনর্বণ্টন করিতে পারেন। যদি ক্যাবিনেট সদস্যগণের মধ্যে সরকারী নীতি লইয়া মতভেদের সৃষ্টি হয়, তাহা মীমাংসা করিবার দায়িত্ব প্রধানমন্ত্রীর ; কেননা, তিনিই ক্যাবিনেটের সদস্যগণের মধ্যে ঐক্য ও সংহতি বজায় রাখেন। আইনসভার নিকট ক্যাবিনেটের যৌথ দায়িত্ব থাকায় বিভিন্ন মন্ত্রী প্রয়োজন অনুসারে নিজ নিজ দপ্তরের সহিত জড়িত বিভিন্ন সমস্যা সম্বন্ধে প্রধানমন্ত্রীর সহিত আলোচনা করেন। প্রধানমন্ত্রীও বিভিন্ন দপ্তরের কার্যসূচীর উপর তীক্ষ্ণ দৃষ্টি রাখেন। রাজস্ব বিভাগের প্রধান লর্ড ( First Lord of the Treasury ) হিসাবে তিনিই সিভিল সার্ভিসের প্রধান পদগুলিতে নিয়োগ নিয়ন্ত্রণ করিতে পারেন। বাস্তবে, ক্যাবিনেট সদস্যগণের মধ্যে প্রধানমন্ত্রীর ক্ষমতা ও প্রতিপত্তি এত বেশী যে অনেক সময়েই ইহা স্বেচ্ছাচারিতার ( Dictatorship ) পর্যায়ে পড়িয়া যায়।

প্রধানমন্ত্রী ও ক্যাবিনেটের মধ্যে সম্পর্ক

আইনসভার ভিতরে প্রধানমন্ত্রীই তাঁহার নিজস্ব রাজনৈতিক দলের নেতা। যে দল আইনসভায় সংখ্যাগরিষ্ঠতা অর্জন করে, সেই দলের নেতাই রাজা

কর্তৃক প্রধানমন্ত্রী নিযুক্ত হন। দলের মর্যাদা এবং দলীয় নেতার মর্যাদা অংগাংগীভাবে জড়িত। আইনসভার ভিতরে দলীয় শৃংখলা বজায় রাখা, সরকার পক্ষে সর্বদা দলীয় সমর্থন অর্জন করা এবং নির্বাচনের সময় যাহাতে নিজের দল জয়যুক্ত হয় সেইদিকে বিশেষ দৃষ্টি রাখা, ইত্যাদি বিভিন্ন ব্যাপারে প্রধানমন্ত্রীর বিশেষদায়িত্ব আছে। দলীয় সমর্থন যাহাতে সর্বদাই পাওয়া যায় সেজন্য ক্যাবিনেটের সদস্য নির্বাচনে প্রধানমন্ত্রীকে বিশেষ সতর্ক থাকিতে হয়। মন্ত্রীসভা এবং ক্যাবিনেটের সদস্য নির্বাচনের সময় প্রধানমন্ত্রীকে নিজের দলকে সর্বদাই সন্তুষ্ট রাখিতে হয়। যদি কখনও দলের ভিতর উপদলের সৃষ্টি হয়, তবে সেই উপদলগুলি যাহাতে দলের সামগ্রিক স্বার্থের বিরুদ্ধে না যায়, সেদিকে প্রধানমন্ত্রীকে বিশেষ লক্ষ্য রাখিতে হয়। সেইজন্য প্রধানমন্ত্রী পার্লামেণ্টারী রাজনৈতিকদলের নেতা হিসাবে প্রায়ই দলীয় সদস্যদের সভা আহ্বান করেন এবং দলের নীতিগুলিকেই সরকারের বিভিন্ন নীতির মধ্যে রূপায়িত করিতে চেষ্টা করেন। নিজের দলের সহিত প্রধানমন্ত্রীর সম্পর্ক প্রধানতঃ প্রধানমন্ত্রীর ব্যক্তিত্বের উপর নির্ভর করে। যদি প্রধানমন্ত্রী বিশেষ ব্যক্তিত্ব-সম্পন্ন এবং দৃঢ়চেতা হন, তবে তিনি দলীয় শৃংখলা অনায়াসে বজায় রাখিতে পারেন।

প্রধানমন্ত্রী ও তাঁহার রাজনৈতিক দলের মধ্যে সম্পর্ক

নিজের দলের সহিত যেমন প্রধানমন্ত্রীর ঘনিষ্ঠ সম্পর্ক বজায় রাখিতে হয়, সেই প্রকার বিরোধী দলের নেতার সহিতও তাঁহাকে যোগসূত্র বজায় রাখিতে হয়। বিশেষতঃ জরুরী অবস্থার ( emergency ) সৃষ্টি হইলে অথবা কোন দেশের সহিত যদি ইংলণ্ড যুদ্ধে ব্যাপৃত হইয়া পড়ে, তখন দেশে জাতীয় সরকার (National Government) অথবা সম্মিলিত সরকার (Coalition Government) প্রতিষ্ঠিত হয়। তখন বিভিন্ন দলের মধ্যে সংহতি বজায় রাখিয়া সরকারের বিভিন্ন কাজ সুষ্ঠুভাবে সম্পাদিত করিবার দায়িত্ব হইতেছে প্রধানমন্ত্রীর। অনেক সময় বলা হয়, ইংলণ্ডের প্রধানমন্ত্রীর কাজ অথবা পদমর্যাদা কি হইবে, তাহা তিনি নিজেই স্থির করেন। "The office of the Prime Minister in England is what its holder chooses to make it."—Asquith )। প্রধানমন্ত্রীই ক্যাবিনেট সদস্যগণের সভায় সভাপতিত্ব করেন এবং নিজের নীতি অনুযায়ী সামগ্রিকভাবে সরকারের নীতি স্থির করেন এবং আইনসভায় নিজের দলের সংখ্যাধিক্যের জোরে সেই নীতি পার্লামেণ্ট কর্তৃক অনুমোদিত করাইয়া কার্যকরী করেন। যদি পার্লামেণ্ট প্রকৃতপক্ষে প্রধানমন্ত্রীর বিরোধিতা করে অথবা সমগ্র ক্যাবিনেটের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব গ্রহণ করে তবে প্রধানমন্ত্রী রাজা বা রাণীকে পরামর্শ প্রদান করিয়া পার্লামেণ্ট ভাংগিয়া দিতে পারেন। ইহাই পার্লামেণ্টের

জরুরী অবস্থায় প্রধানমন্ত্রীর দায়িত্ব

উপর প্রধানমন্ত্রীর চূড়ান্ত ক্ষমতা। এই ক্ষমতা থাকায় তাঁহার পক্ষে সরকারের বিভিন্ন নীতি কার্যকরী করার পথে কোনদিকেই বাধা থাকে না। বিশেষতঃ তাঁহার পরামর্শেই রাজা সব কাজ করেন। সুতরাং সাধারণ নির্বাচনের সময় লক্ষ্য রাখিতে হয়, কোন্ দল আইনসভায় সংখ্যাগরিষ্ঠতা অর্জন করিল। যে দল সংখ্যাগরিষ্ঠতা অর্জন করে, সেই দলের নেতাই প্রধানমন্ত্রী নিযুক্ত হন এবং তিনি সরকারের কোনও নীতি কার্যকরী করিতে আইনসভার নিকট হইতে কোন বাধাপ্রাপ্ত হন না। এজন্য জেনিংস (Jennings) বলেন, ইংলণ্ডে সাধারণ নির্বাচন প্রকৃতপক্ষে প্রধানমন্ত্রীরই নির্বাচন। সরকারের পক্ষ হইতে যাহা কিছু করার প্রয়োজন হয়, প্রধানমন্ত্রী তাহাই করিতে পারেন। কারণ একদিকে রাজা বা রাণী তাঁহার পরামর্শ অনুযায়ী কাজ করেন, অপরদিকে পার্লামেন্টেও নিজের দলের সংখ্যাগরিষ্ঠতার জোরে প্রধানমন্ত্রী নিজের বা সরকারের কার্যসূচী বাস্তবে রূপায়িত করার পথে বাধাপ্রাপ্ত হন না। সুতরাং তিনি নিজেই তাঁহার কাজ অথবা পদমর্যাদা কি হইবে, তাহা স্থির করেন।

প্রধানমন্ত্রীই বাস্তবে সর্বাপেক্ষা ক্ষমতাশালী

## ক্যাবিনেটের একনায়কত্ব ( Dictatorship of the Cabinet )

আমেরিকানগণ অনেক সময় বলিয়া থাকেন যে গ্রেট বৃটেন প্রকৃতপক্ষে একটি ক্যাবিনেটের একনায়কত্বের অধীনে আছে।[১] হাউস অফ্ কমন্সের উপর মন্ত্রীসভার যে কর্তৃত্ব আমরা দেখিতে পাই তাহাতে ইহা প্রতীয়মান হয় যে মন্ত্রীসভা পার্লামেন্টে যে বিল-ই অনুমোদন করিতে চাহে, সেই বিল-ই অনুমোদন করিতে পারে। ক্যাবিনেটের এই ক্ষমতা সম্বন্ধে মন্তব্য করিয়া রেম্‌সে মুইর (Ramsay Muir) বলেন, "A body which wills such power as these may fairly be described as omnipotent in theory, however, incapable it may be in using its omnipotence. Its position, whenever it commands a majority, is a dictatorship until qualified by publicity". ক্যাবিনেটের বিভিন্ন কাজের উপর আলাদাভাবে জনমতের চাপ দেওয়া সব সময় সম্ভবপর নহে। ক্যাবিনেটের কোন কাজ যদি জনসাধারণ পছন্দ নাও করে তবে তাহাদের পরবর্তী সাধারণ নির্বাচন পর্যন্ত অপেক্ষা করিতে হয়। কারণ, একমাত্র সাধারণ নির্বাচনের সময়েই জনসাধারণ ক্যাবিনেটের বিভিন্ন কাজ অথবা নীতি সম্বন্ধে নিজেদের মতামত প্রকাশ করিতে পারে। এইজন্য অনেক সময় অভিযোগ করা হইয়া থাকে যে ইংলণ্ডে শুধু *"Plebiscitary Democracy"* বা 'গণভোট'-নিয়ন্ত্রিত গণতন্ত্র'

১। The Government of Great Britain—Cartet, Herz and Ranney P. 149

দেখা যায়, এবং ইহাতে সরকারের বিভিন্ন কাজ পর্যালোচনা করিবার পর জনসাধারণ ইহার পক্ষে অথবা বিপক্ষে শুধু "হাঁ" বা "না" বলিতে পারে,—সরকারের নীতি নির্ধারণে জনসাধারণের কোন হাত নাই। সরকারের নীতি নির্ধারণের ক্ষেত্রে সমুদয় দায়িত্ব এবং ক্ষমতা ক্যাবিনেটের হাতেই থাকে। তবে ইহাও সত্য যে ক্যাবিনেট সাধারণতঃ জনমতের বিপক্ষে কোন কাজ করে না এবং জনগণের ইচ্ছা পরোক্ষভাবে কার্যকরী হয়। গ্রেট-বৃটেনে ক্যাবিনেটের এই একনায়কত্ব গড়িয়া উঠিবার পিছনে নিম্নলিখিত কারণগুলি দায়ী :—

প্রথমতঃ, ইংলণ্ডের রাজনৈতিক দলব্যবস্থা খুবই অনমনীয় হওয়ায় ক্যাবিনেটের ক্ষমতা বাড়িয়া যাইবার পথ প্রশস্ত হইয়াছে। উনবিংশ শতাব্দীতে পার্লামেন্টের সদস্যগণ এখনকার মত দলের হুইপদের ( Party Whip ) নিয়ন্ত্রণাধীন এত বেশী পরিমাণে ছিল না। ইংলণ্ডে রাজনৈতিক দল ব্যবস্থা এত অনমনীয় যে, যে কোন সদস্যই দলীয় নির্দেশ মানিয়া চলিতে বাধ্য। যদি দলীয় নির্দেশ কোন সদস্যের বিবেকের বিরুদ্ধে যায়, তবুও তাহা দলের স্বার্থে পালন করিতে হয়। প্রধানমন্ত্রী হইতেছেন পার্লামেণ্টে সংখ্যাগরিষ্ঠ দলের নেতা। সংখ্যাগরিষ্ঠ দলের নেতা হিসাবে তিনি দলীয় সদস্যগণকে যাহা করিবার নির্দেশ প্রদান করেন, দলীয় সদস্যগণকে তাহাই পালন করিতে হয়। ইহাতে প্রধানমন্ত্রীর নেতৃত্বাধীনে ক্যাবিনেটের একনায়কত্বের সৃষ্টি হয়। সুয়েজখালে ইংলণ্ড ও ফ্রান্সের যৌথ আক্রমণে যখন সমগ্র বিশ্বে তীব্র প্রতিক্রিয়া হয়, তখন ইংলণ্ডে পার্লামেণ্টের অনেক রক্ষণশীল সদস্য ( Conservative members ) প্রধানমন্ত্রী এণ্টনী ইডেনের কাজ মনে মনে সমর্থন করেন নাই এবং তাহাদের ক্ষোভ প্রকাশিত হইয়া পড়ে। তবুও যখন এণ্টনী ইডেনের অবলম্বিত ব্যবস্থার সমর্থনে ভোট গ্রহণ করা হয় তখন দেখা যায় যে রক্ষণশীল দলের সমুদয় সদস্যই তাহাদের দলীয় নেতার সমর্থনে ভোট প্রদান করিয়াছিলেন। দলীয় ব্যবস্থার এই কঠোরতা হাউস অফ্ কমন্সের মধ্যে বিশেষভাবে প্রতিফলিত হয়। অধ্যাপক লাস্কির ভাষায়, "This rigidity is, of course, reflected in the House of Commons itself." রাজনৈতিক দলের মধ্যে বিদ্রোহ সাধারণতঃ জরুরী অবস্থা না হইলে দেখা যায় না; এমনকি ১৯৩১ সালের শ্রমিক দলের মধ্যে বিভেদও বিশেষ গুরুত্বপূর্ণ ছিলনা।[১]

দলব্যবস্থার অনমনীয়তা

---

১। Any considerable rebellion in a party is, therefore, an occurrence unlikely save in the gravest circumstances; even in 1931, only sixteen members of the Labour Party crossed the House with Mr. Ramsay Macdonald. ( Parliamentary Government in England, Laski, P. 74 )

দ্বিতীয়তঃ, ক্যাবিনেটের একনায়কত্বের আর একটি কারণ হইল মন্ত্রীদের যৌথ দায়িত্ব (collective responsibility)। ইংলণ্ডের প্রত্যেক মন্ত্রীই জানে যে তাহার পরাজয় হইলে সমগ্র মন্ত্রীসভাকেই পদত্যাগ করিতে হইবে। এই ব্যবস্থার ফলে সব মন্ত্রীগণ সমষ্টিগতভাবে সব কাজ করে এবং একজন অপরের সাহায্যের জন্য আগাইয়া আসে। ইহার ফলস্বরূপ মন্ত্রীসভার শক্তি ক্রমেই বাড়িয়া যাইতেছে এবং কমন্স সভায় মন্ত্রীসভাকে প্রকৃতপক্ষে কোন অসুবিধার সম্মুখীন হইতে হয় না।

মন্ত্রীদের যৌথদায়িত্ব

তৃতীয়তঃ, পার্লামেণ্টের কাজের চাপ খুব বাড়িয়া যাওয়ায় সব সময়েই দ্রুত আইন তৈয়ার করা পার্লামেণ্টের পক্ষে সম্ভবপর হয় না। সেইজন্য আইন প্রণয়ন করিবার ক্ষমতা অনেক সময় নিজের হাতে না রাখিয়া পার্লামেণ্ট মন্ত্রীদের orders-in-council বা স-পরিষদ রাজাজ্ঞা ঘোষণা করিবার ক্ষমতা দিয়াছে। ইহাকে "delegated legislation" বলা হয়। যেহেতু প্রতিবৎসর "স-পরিষদ রাজাজ্ঞা" orders-in-council বাড়িয়া যাইতেছে, সেইজন্য পার্লামেণ্টে মন্ত্রীদের ক্ষমতাও বাড়িয়া যাইতেছে। তাহা ছাড়া, অনেক সময় পার্লামেণ্টে কোন বিল উথাপিত হওয়া মাত্রই গৃহীত ও অনুমোদিত হইয়া যায়; ইহাতে পার্লামেণ্টের পক্ষে দ্রুত আইন প্রনয়ন করা সম্ভবপর হয়।

"Delegated legislation" প্রথার উদ্ভব

চতুর্থতঃ, শাসনসংক্রান্ত ন্যায়বিচারের নীতি (Principle of administrative justice) গড়িয়া উঠাও ক্যাবিনেটের একনায়কত্বের অন্যতম কারণ। মন্ত্রীসভার বিভিন্ন দপ্তরগুলির সহিত সংশ্লিষ্ট মামলা মিটাইয়া ফেলিবার দায়িত্ব মন্ত্রীসভাকেই দেওয়ার একটি ঝোঁক সরকারের দেখা যায়। পূর্বে আদালতে এই সমস্ত মামলার বিচার হইত। কিন্তু, বর্তমানে মন্ত্রীসভার বিভিন্ন দপ্তরগুলি এই ক্ষমতা প্রাপ্ত হওয়ায় সামগ্রিকভাবে মন্ত্রীসভার ক্ষমতা অনেক বাড়িয়া গিয়াছে। ১৯৩৬ সালের Old Age Pension Act অনুযায়ী স্বাস্থ্যদপ্তরে এই আইন অনুযায়ী পেন্সন সম্পর্কেও সমুদয় রায়ের বিরুদ্ধে আপীল করা চলে।

পঞ্চমতঃ, ক্যাবিনেটের একনায়কত্ব দৃঢ়ভাবে প্রতিষ্ঠিত হইবার আরও একটি কারণ হইতেছে এই যে প্রধানমন্ত্রী যে কোন সময়েই রাজাকে হাউস্ অফ্ কমন্সের অধিবেশন ভাংগিয়া দিতে নির্দেশ প্রদান করিতে পারেন। মন্ত্রীসভা যদি কমন্স-সভায় কখনও ভোটে পরাজিত হয় তবে প্রধানমন্ত্রী এই ক্ষমতা প্রয়োগ করিয়া নিজের মন্ত্রীসভাকে পতনের হাত হইতে রক্ষা করিতে পারেন। কিন্তু, প্রধানমন্ত্রীর এই ক্ষমতার অর্থ এই নয় যে মন্ত্রীসভা বিপদে

হাউস অফ্ কমন্সের অধিবেশন ভাংগিয়া দেওয়ার ক্ষমতা

পড়িলেই রাজা হাউস অফ্ কমন্সের অধিবেশন ভাংগিয়া দিবেন। জাতীয় স্বার্থে প্রয়োজন হইলেই এই ক্ষমতা (কোন কোন ক্ষেত্রে অনিচ্ছাকৃতভাবে) প্রয়োগ করা হয়।[১]

ষষ্ঠতঃ, ইংলণ্ডের পার্লামেণ্টারী শাসনব্যবস্থা এমনভাবে গড়িয়া উঠিয়াছে যে ক্যাবিনেটের স্বৈরতন্ত্র আপনা হইতেই প্রতিষ্ঠিত হয়। ইহা সত্য যে, মন্ত্রীসভার স্বৈরতন্ত্র প্রতিষ্ঠিত হইবার পথে পার্লামেণ্টের বহু সদস্য বাধা প্রদান করেননা, তবুও লোয়েলের (Lowell) মতে এই স্বৈরতন্ত্রের পিছনে সর্বদা সমালোচনার ভয়, জনমতের স্বীকৃতি আদায়ের প্রচেষ্টা, জনগণের আস্থা হারাইবার ভয় এবং পরবর্তী সাধারণ নির্বাচনের সুফল সম্বন্ধে প্রত্যাশা প্রভৃতি থাকে, এবং ইহার মধ্য দিয়াই চূড়ান্ত প্রচারের মাধ্যমে এই স্বৈরতন্ত্র প্রতিষ্ঠিত হয়। (**"...an autocracy exerted with the utmost publicity, under a constant fire of criticism, and tempered by the force of public opinion, the risk of a want of cofidence and the prospects of the next election."**) সমালোচকগণ বলেন যে পার্লামেণ্টে সরকারী দলের সংখ্যাগরিষ্ঠতা থাকে বলিয়াই যে মন্ত্রীসভা স্বৈরাচারী হয় তাহা নহে; সরকারী দল যে পার্লামেণ্টে সংখ্যাগরিষ্ঠতা অর্জন করে, তাহার পিছনে থাকে—জনগণের অকৃত্রিম সমর্থন। মন্ত্রীসভাকে এমনভাবে চলিতে হয় যেন কাজের মধ্য দিয়া ইহা জনগণের সমর্থন না হারায়। এইক্ষেত্রে প্রধানমন্ত্রীর একটি বিশেষ দায়িত্ব আছে। কার্লাইলের কথা অনুযায়ী প্রধানমন্ত্রীকেও ভাবিতে হয়, "*I am their leader, therefore I must follow them.*"

ইংলণ্ডে মন্ত্রীসভার যে একনায়কত্ব আমরা দেখিতে পাই, ইহার মূল উৎস হইতেছে মন্ত্রীসভার বিভিন্ন দপ্তরের সচিবগণের অনুসৃত নীতি ও কাজ।

আমলাতান্ত্রিকতার সৃষ্টি

এইজন্য প্রকৃতপক্ষে গ্রেট বৃটেনের মন্ত্রীসভার স্বৈরাচারের পিছনে আমলাতান্ত্রিকতা (Bureaucracy) শক্তিশালী হইয়া উঠিতেছে। বৃটেনে যিনি অর্থমন্ত্রী হন্ তিনি হয়ত সরকারী আয়-ব্যয় নীতির খুঁটিনাটি নাও বুঝিতে পারেন (অবশ্য অধ্যাপক

১। ডক্টর ফাইনার (Dr. Finer) বলেন, "Some of the spontaneous and valid creativeness of the House of Commons is dissipated by the threat of the cabinet to dissolve it if it is overcome upon a matter it deems vital. Now this point has been falsely overstressed. It has been phrased as though the Cabinet were in the habit of letting the Houses know that it will definitely dissolve upon such and such provocation, as though members were coerced only by the thought of their election expenses. This is not so. The operation is much subtle, and something unintentional." The Theory and Practice of Modern Government. P. 620

ডাল্টন যখন অর্থমন্ত্রী ছিলেন, তখন এই যুক্তিটি খাটিত না) অথবা স্বাস্থ্যমন্ত্রী হয়ত চিকিৎসা শাস্ত্রের কিছু নাও বুঝিতে পারেন, ইহাতে মন্ত্রীসভার নীতি নির্ধারণে কোন অসুবিধা হয় না। কারণ মন্ত্রীগণ নিজেদের দপ্তরের সচিবদের পরামর্শ অনুযায়ীই নীতি নির্ধারণ এবং সেই নীতি কার্যকরী করেন।

## সংক্ষিপ্তসার

১। **রাজার মর্যাদা ও ক্ষমতা**—রাজা এবং রাজশক্তির অর্থ এক নহে। ব্যক্তিগতভাবে রাজা রাজমর্যাদা ভোগ করেন; কিন্তু রাজশক্তি হইতেছে একটি বিশেষ সংস্থা। রাজশক্তির অবিচ্ছিন্ন ধারাবাহিকতা থাকে। সেইজন্য বলা হয়, "রাজার মৃত্যু নাই"। রাজা রাষ্ট্রের নিয়মতান্ত্রিক প্রধান; সরকারী কাজের জন্য মন্ত্রীগণই সর্বদা দায়ী থাকেন। এইজন্য বলা হয় "রাজা কোন অন্যায় করিতে পারেন না।" রাজার ক্ষমতার দুইটি উৎস আছে। প্রথমতঃ রাজার কতিপয় বিশেষ অধিকার (Royal Prerogatives) আছে। দ্বিতীয়তঃ পার্লামেণ্ট কর্তৃক প্রণীত কতিপয় আইনের (Parliamentary Statutes) সাহায্যেও রাজা কিছু ক্ষমতা প্রয়োগ করিয়া থাকেন। রাজা মন্ত্রীদের নিয়োগ করেন। তাহা ছাড়া তিনি সেনাবাহিনী, নৌবাহিনী ও বিমানবাহিনীর প্রধান। প্রয়োজন হইলে তিনি যুদ্ধ ঘোষণা ও শান্তি স্থাপন করিতে পারেন। শাসনবিভাগীয় ক্ষমতা অনুযায়ী পররাষ্ট্র সম্পর্কিত নীতি এবং পার্লামেণ্ট কর্তৃক অনুমোদিত ব্যয়-বরাদ্দের ব্যবহার তাঁহার নিয়ন্ত্রনাধীন থাকে। আইন-বিভাগীয় ক্ষমতা অনুযায়ী রাজা আইনসভার অধিবেশন আহ্বান করেন, স্থগিত রাখেন এবং প্রয়োজনের সময় ভাংগিয়া দিতে পারেন। রাজা-সমেত-পার্লামেণ্ট (King-in-Parliament) ইংলণ্ডের আইনগত সার্বভৌম। বিচারবিভাগীয় ক্ষমতা অনুযায়ী রাজা বিচারকদের নিয়োগ করেন এবং প্রাণদণ্ডে দণ্ডিত অপরাধীর শাস্তি মকুব করিতে পারেন। রাজা হইতেছেন ন্যায়বিচারের উৎস। তাহা ছাড়া রাজা ইংলণ্ডের খ্রীষ্টধর্ম প্রতিষ্ঠানের প্রধান এবং সেই অধিকারে তিনি আর্চবিশপ, বিশপ এবং অন্যান্য ধর্মযাজকদের নিয়োগ করেন।

তত্ত্বের দিক হইতে রাজার এতগুলি ক্ষমতা থাকা সত্ত্বেও বাস্তবে রাজা নিজে কোন ক্ষমতা প্রয়োগ করেন না। মন্ত্রীসভার পরামর্শ অনুযায়ী তিনি সব কাজ করেন। এইজন্য অনেক সময় রাজাকে একজন আড়ম্বরপূর্ণ অপদার্থ ("magnificent cipher") বলা হয়। কিন্তু, ইহা অতিশয়োক্তি বলা যাইতে পারে। কারণ, রাজার তিনটি বিশেষ অধিকার আছে, যথা, পরামর্শদানের অধিকার, উৎসাহ প্রদান করিবার অধিকার এবং সতর্ক করিয়া দিবার অধিকার। ইংলণ্ডে রাজার একটি বিশেষ মর্যাদা আছে এবং নিয়ম-

তান্ত্রিক প্রধান হিসাবে ও কমনওয়েলথের অন্তর্ভুক্ত দেশগুলির মধ্যে সংহতি বজায় রাখিবার যোগসূত্র হিসাবে ইংলণ্ডে রাজার বিশেষ প্রয়োজন আছে। ইংলণ্ডে যদি রাজতন্ত্র না থাকিয়া প্রজাতন্ত্র থাকিত, তবুও একজন নিয়মতান্ত্রিক রাষ্ট্রপ্রধানের প্রয়োজন থাকিত। রাজা সেই প্রয়োজন মিটাইয়াছেন। এইজন্য ইংলণ্ডে রাজতন্ত্র এখনও টিঁকিয়া আছে।

২। **ক্যাবিনেটের কাজ ও ক্ষমতা**—মন্ত্রীসভা ও ক্যাবিনেট এক জিনিষ নয়। ক্যাবিনেট হইতেছে মন্ত্রীসভার মধ্যেই একটি বিশেষ ক্ষমতাশালী ক্ষুদ্রতর পরিষদ। হাউস অফ্ কমন্সে যে রাজনৈতিক দল সংখ্যাগরিষ্ঠতা অর্জন করে, সেই দলের নেতাকেই রাজা প্রধানমন্ত্রী হিসাবে নিযুক্ত করেন এবং তাহাকে মন্ত্রীসভা গঠন করিতে বলেন। ক্যাবিনেট হইতেছে শাসন-বিভাগ এবং আইন-প্রণয়ন বিভাগের মধ্যে সংযোজক চিহ্ন। পার্লামেণ্টের নিকট সরকারের শাসননীতি পেশ করা, সরকারের বিভিন্ন বিভাগের কাজের মধ্যে সমন্বয় সাধন করা, আইনসভার অধিবেশন কখন আহ্বান করা হইবে এবং ইহা কতদিন স্থায়ী হইবে অথবা ইহার কার্যসূচী কি হইবে এবং কি কি বিল আইনে পরিণত হইবে, ইত্যাদি সবই ক্যাবিনেট ঠিক করিয়া থাকে। ক্যাবিনেটের পরামর্শ অনুযায়ী রাজা পরিচালিত হন। ক্যাবিনেটের সদস্যগণ একই রাজনৈতিক দলের সদস্য হন এবং নিজেদের কাজের জন্য তাঁহারা হাউস অফ্ কমন্সের নিকট যৌথভাবে দায়ী থাকেন। হাউস অফ্ কমন্স যদি কখনও মন্ত্রীসভার বিরুদ্ধে অথবা যে কোন মন্ত্রীর বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব গ্রহণ করে, তবে সমগ্র মন্ত্রীসভাকে পদত্যাগ করিতে হয়। কিন্তু প্রকৃতপক্ষে রাজনৈতিক দলব্যবস্থার অনমনীয়তার দরুণ এবং রাজাকে দিয়া যে কোন সময়েই হাউস অফ্ কমন্স ভাংগিয়া দিবার ক্ষমতা মন্ত্রীসভার হাতে থাকার দরুণ মন্ত্রীসভাকে হাউস অফ্ কমন্সে বিশেষ সংকটের সম্মুখীন হইতে হয় না। যেহেতু হাউস অফ্ কমন্সে সরকারী দলের সংখ্যাগরিষ্ঠতা থাকে সেইজন্য যে কোন সরকারী বিল আইনে পরিণত করিতে অথবা ব্যয়-বরাদ্দ হাউস অফ্ কমন্সকে দিয়া অনুমোদিত করাইতে মন্ত্রীসভার পক্ষে অসুবিধা হয় না। বর্তমানে আমরা ক্যাবিনেটের একনায়কত্ব দেখিতে পাই। এই একনায়কত্বের পিছনে আমলাতান্ত্রিক শাসনব্যবস্থা ক্রমেই দৃঢ়ভাবে প্রতিষ্ঠিত হইতেছে। ইংলণ্ডে জরুরী অবস্থায় কোয়ালিশন মন্ত্রীসভা (Coalition Ministry) গঠিত হয়।

৩। **প্রধানমন্ত্রীর পদমর্যাদা ও ক্ষমতা**—ইংলণ্ডের শাসনব্যবস্থায় সর্বাপেক্ষা গুরুত্বপূর্ণ পদ হইল প্রধানমন্ত্রীর। প্রধানমন্ত্রী হাউস অফ্ কমন্সের সংখ্যাগরিষ্ঠ রাজনৈতিক দলের নেতা। তিনি মন্ত্রীসভা গঠন করেন ; মন্ত্রীসভা গঠন করিবার সময় তাঁহাকে লক্ষ্য রাখিতে হয় যেন দলীয় সংহতি বজায়

থাকে। সরকারের বিভিন্ন কাজ সম্বন্ধে রাজাকে অবহিত রাখার দায়িত্ব প্রধানমন্ত্রীর এবং তিনি সর্বদাই রাজাকে রাজকর্ম পরিচালনায় পরামর্শ ও উপদেশ দিয়া থাকেন। ইংলণ্ডে এইরূপ প্রথা গড়িয়া উঠিয়াছে যে প্রধানমন্ত্রীর সাহায্য ও পরামর্শ ব্যতীত রাজার কোন কিছুই করিবার ক্ষমতা নাই। প্রধানমন্ত্রী কমন্সসভার নেতা। কমন্সসভায় শুধু দলীয় শৃংখলা বজায় রাখিয়া নিজের দলের সংখ্যাধিক্যের জোরে পার্লামেণ্টের ক্রিয়াকলাপ নিয়ন্ত্রিত করাই প্রধানমন্ত্রীর দায়িত্ব নহে; বিরোধী দলের সংগে সম্পর্ক বজায় রাখিয়া যাহাতে পার্লামেণ্টের কাজ সুষ্ঠুভাবে সম্পাদিত হয় সেই দিকেও প্রধানমন্ত্রী লক্ষ্য রাখেন। ক্যাবিনেটের সংগে প্রধানমন্ত্রীর সম্পর্ক অংগাংগীভাবে জড়িত। প্রধানমন্ত্রী ক্যাবিনেট গঠন করেন এবং সমগ্র মন্ত্রীসভা ও ক্যাবিনেটের সভায় সভাপতিত্ব করেন। ক্যাবিনেটের সদস্যগণের মধ্যে ঐক্য ও সংহতি বজায় রাখার দায়িত্ব প্রধানমন্ত্রীর। আইনসভার নিকট ক্যাবিনেটের যৌথ দায়িত্ব থাকার দরুণ বিভিন্ন মন্ত্রী প্রয়োজন অনুসারে নিজ নিজ দপ্তরের সহিত জড়িত বিভিন্ন সমস্যা সম্বন্ধে প্রধানমন্ত্রীর সহিত আলোচনা করেন। দেশে জরুরী অবস্থা অথবা জাতীয় সংকটের সৃষ্টি হইলে প্রধানমন্ত্রী বিরোধী দলগুলির সংগে একটি কোয়ালিশন মন্ত্রীসভা ( Coalition Ministry ) গঠন করেন। হাউস অফ্ কমন্সের অধিবেশন আহ্বান করা, স্থগিত রাখা অথবা ভাংগিয়া দেওয়ার ব্যাপারে প্রধানমন্ত্রীর ইচ্ছাই চূড়ান্ত। কারণ, তাঁহার পরামর্শ অনুযায়ীই রাজা এই ব্যাপারে ব্যবস্থা অবলম্বন করেন।

## Exercises

1. Examine the following statements with regard to the British Constitution :

(a) "The King never dies."

(b) "The King can do no wrong." ( ১৯—২১ পৃষ্ঠা )

2. Discuss the position and the powers of the monarch in the British Constitutional system. ( C. U. B. A. 1962 )

( ১৯—২৩ পৃষ্ঠা )

3 Discuss the implications of constitutional monarchy as it obtains in England, How far do you agree with the view that "the British monarch is a *Magnificent cipher*—a cipher who signs everything, but signs nothing except in obedience to advice". ( ১৯—২৭ পৃষ্ঠা )

4. Account for the survival of Kingship in England.

( ২৩—২৫ পৃষ্ঠা )

5. Discuss the chief characteristics of the British Cabinet. What are its functions and its relation with the Parliament?

( ২৫—৩০ পৃষ্ঠা )

6. "The Cabinet is the keystone of the political arch."

Discuss the statement with reference to the functions performed by the Cabinet in England. ( ২৫—২৮ পৃষ্ঠা )

7. Distinguish between the Cabinet and the Ministry, what is the relation between the Cabinet and the Crown?

( ২৫ পৃষ্ঠা ; ২৬—২৭ পৃষ্ঠা )

8. What do you mean by Ministeral Responsibility in England? What are the methods of enforcing it?

( ২৮—৩০ পৃষ্ঠা )

9. Discuss the relationship between the Cabinet and House of Commons in England. ( ২৮—৩০ পৃষ্ঠা )

10. "The Parliamentary System in Britain tends to make the Cabinet all-powerful." Explain why this is so.

( ২৮—৩০ পৃষ্ঠা )

11. "The theory is that the House ( of Commons ) controls the Government ( in England )·······It is equally true to say that the Government controls the House" (Jennings).—Discuss the statement. ( ২৮—৩০ পৃষ্ঠা )

12. "The House of Commons gives the Cabinet life; but normally it can itself live only so long as it is prepared to go on giving life to the Cabinet." ( Laski )—Examine the extent to which this statement holds good in normal times and in emergencies. ( ২৮—৩০ পৃষ্ঠা )

13. Discuss the position and powers of the Prime Minister of England in relation to (a) the Sovereign, (b) Parliament, (c) the Cabinet and (d) his Party. ( ৩০—৩৩ পৃষ্ঠা )

14. "The office of the Prime Minister ( in England ) is what its holder chooses to make it." ( Asquith )—Discuss the

statement with special reference to the position of the Prime Minister in the English Constitutional System.

( ৩০—৩৩ পৃষ্ঠা )

15. Do you support the charge sometimes made against the English Political System that it is a *"Plebiscitary Democracy."* Give reasons for your answer pointing out the factors which contributed to the growth of Cabinet Dictatorship in England. ( ৩৩—৩৭ )

16. "The Cabinet is all-powerful in the British Political System."—Why is this so ? Why is it said that "Bureaucracy thrives behind Cabinet Dictatorship" in England ?

( ৩৩—৩৭ পৃষ্ঠা )

# চতুর্থ অধ্যায় | বৃটিশ পার্লামেণ্ট (The British Parliament)

## পার্লামেণ্টের সার্বভৌমত্ব (Sovereignty of the Parliament)

অধ্যাপক ডাইসির মতে আইনের দিক হইতে বিচার করিলে পার্লামেণ্টের সার্বভৌমত্ব বৃটিশ শাসনতন্ত্রের অন্যতম প্রধান বৈশিষ্ট্য। পার্লামেণ্ট বলিতে বুঝায় রাজা, হাউস অফ্ লর্ডস্ এবং হাউস্ অফ্ কমন্স। রাজা-সমেত-পার্লামেণ্ট (King-in-Parliament) হইতেছে ইংলণ্ডের আইনগ্রাহ্য সার্বভৌম। পার্লামেণ্ট শুধু আইন প্রণয়ন করে না, শাসনতন্ত্রের সংশোধনও করে। এইজন্য দ্য টকুয়াভিলি (De Tocqueville) বলেন, "The Parliament is at once a legislative and a constituent assembly". অধ্যাপক ডাইসি আইন প্রণয়ন ক্ষেত্রে পার্লামেণ্টের সার্বভৌমত্বের কতিপয় উদাহরণ দিয়াছেন। যেমন, ১৭০১ সালের সেটেলমেণ্ট আইন (The Act of Settlement) ইংলণ্ডের উত্তরাধিকার আইনের মৌলিক পরিবর্তন সাধন করিয়াছিল। তাহা ছাড়া ১৭১৬ সালের Septennial Act, (যে আইনে তৎকালীন পার্লামেণ্টারী নির্বাচনের মেয়াদ তিন বৎসর হইতে সাত বৎসর পর্যন্ত বাড়াইয়া দেওয়া হইয়াছিল) এবং ১৭২১ সালের Act of Indemnity প্রভৃতি আইন প্রণয়ন ক্ষেত্রে পার্লামেণ্টের সর্বময় ক্ষমতার সাক্ষ্য দেয়। এমন কি ইংলণ্ডে আদালতের বিচারকগণের রায়ও পার্লামেণ্টের আইনকে অগ্রাহ্য করিতে পারে না। পার্লামেণ্টের এই সার্বভৌমত্ব থাকা সত্ত্বেও ইহার তিনটি আইনগত সীমা আছে। প্রথমতঃ, বলা হইয়া থাকে যে পার্লামেণ্ট এমন কোন আইন প্রণয়ন করিতে পারে না যাহা নীতিশাস্ত্র-বিরোধী। কিন্তু, এই কথার উত্তরে বলা যায় যে নীতিশাস্ত্রের সহিত আইনের সংগতি অথবা অসংগতি যাহাই থাকুক না কেন, আইন সর্বদাই আইন। আইন যেহেতু পার্লামেণ্ট কর্তৃক প্রণীত হয়, সেইজন্য ইহা সর্বদাই পালনীয়। দ্বিতীয়তঃ, পার্লামেণ্টের ক্ষমতার আর একটি সীমা হইল এই যে পার্লামেণ্টের আইন কখনও শাসনতন্ত্র সম্মত বিশেষ অধিকারকে (Prerogatives) স্পর্শ করিতে পারে না। তবুও পার্লামেণ্টের অনেক আইন শাসনতন্ত্রসম্মত কতিপয় বিশেষ অধিকারকে ক্ষুণ্ণ করিয়াছে।

তৃতীয়তঃ, সাধারণতঃ নূতন পার্লামেণ্ট কখনও পুরাতন পার্লামেণ্ট প্রণীত আইনকে বাতিল করিতে পারে না। কিন্তু, যদিও ১৮০০ সালের Act of Union স্থায়ীভাবে প্রণীত হইয়াছিল, তবুও মাঝে মাঝে এই আইনের

সংশোধন হইয়াছে এবং ১৯২২ সালে আয়র্ল্যাণ্ড আলাদা রাষ্ট্রে পরিণত হইবার পর এই আইন বাতিল হইয়া যায়।

পার্লামেণ্টের সার্বভৌমত্বের এই তিনটি সীমা সম্বন্ধে আলোচনা করিয়া অধ্যাপক ডাইসি মন্তব্য করিয়াছেন যে পার্লামেণ্টের সার্বভৌমত্ব আইনগত ভাবে সর্বদাই সত্য নহে। ইহার বাহ্যিক ও আভ্যন্তরীণ উভয়বিধ সীমা আছে[1]। প্রথমতঃ কতিপয় সামাজিক সর্ত বা অবস্থা পার্লামেণ্টের আইন প্রণয়ন করিবার ক্ষমতাকে সীমিত করে। ইহা হইতেছে বাহ্যিক সীমা। দ্বিতীয়তঃ, আভ্যন্তরীণ সীমা হিসাবে ইহা এমন কোনও আইন প্রণয়ন করিতে পারে না যাহা জনমতের বিপক্ষে যাইতে পারে এবং যাহাতে জনমত ক্ষুব্ধ হইতে পারে। অধ্যাপক লাস্কি মন্তব্য করিয়াছেন, "No Parliament would dare to disenfranchise the Roman Catholics or to prohibit the existence of Trade Unions." অর্থাৎ, কোন পার্লামেণ্টই রোমান ক্যাথলিকদের ভোটাধিকার ক্ষুণ্ণ করিতে অথবা শ্রমিকসংঘগুলিকে উচ্ছেদ করিতে সাহসী হইতে পারে না। উপরোক্ত সীমা ছাড়াও, আইনের বিচার বিভাগীয় ব্যাখ্যাও অনেক ক্ষেত্রে পার্লামেণ্টের সার্বভৌমত্বকে ক্ষুণ্ণ করে। তাহা ছাড়া, দেশের মধ্যে বিভিন্ন সংঘ যখন শক্তিশালী হইয়া উঠে, আইন প্রণয়নের ক্ষেত্রে সেই সংঘগুলির অভিমতকে পার্লামেণ্ট একেবারে অগ্রাহ্য করিতে পারে না। ১৯৩৪ সালের Union Act অনুযায়ী সাউথ আফ্রিকার জন্য আইন প্রণয়নের ক্ষেত্রে বৃটিশ পার্লামেণ্টের সার্বভৌমত্ব নষ্ট হইয়া গিয়াছে।

বাহ্যিক ও আভ্যন্তরীণ সীমা

**লর্ডসভার গঠন** ( Composition of the House of Lords ) :

ইংলণ্ডের লর্ডসভা পৃথিবীর মধ্যে সর্বাপেক্ষা প্রাচীন আইনপরিষদ। লর্ডসভার সদস্যগণের সংখ্যা প্রায় ৮৪৫ এবং তাঁহাদের নিম্নলিখিত ছয়টি শ্রেণীতে বিভক্ত করা যায়, (১) স্কটল্যাণ্ডের ১৬ জন প্রতিনিধি; (২) রাজপরিবারের রাজকুমারগণ; (৩) উত্তরাধিকারসূত্রে লর্ডগণ; (৪) ২৮ জন আয়ার্ল্যাণ্ডের আজন্ম প্রতিনিধি, তন্মধ্যে বর্তমানে ছয়জন আছেন; (৫) ২৬ জন ধর্মযাজক,

১। লেসলি ষ্টিফেন ( Leslie Stephen ) বলেন, "The power of legislature is, of course, strictly limited. It is limited, so to speak, both from within and rom without ; *from within* because the legislature is the product of a certain social condition and determined by whatever determines the society ; and *from without* because the power of imposing laws is dependent upon the istinct of subordination which is itself limited."

তন্মধ্যে ২ জন আর্চবিশপ এবং ২৪ জন বিশপ; এবং (৬) আপীল-আদালতের বিচারক হইবার জন্য ৯জন লর্ড। যাঁহারা উত্তরাধিকারসূত্রে লর্ড উপাধি প্রাপ্ত হন, তাঁহাদের মৃত্যুর পর মৃত লর্ডের জ্যেষ্ঠ পুত্রকে লর্ড বলিয়া স্বীকার করিয়া লওয়া হয়। তাহা ছাড়া রাজা বা রানীর জন্মদিনে অথবা ইংরাজী নববর্ষের দিনে অনেক ভাগ্যবান ব্যক্তি লর্ড উপাধিতে ভূষিত হন।

**লর্ডসভার ক্ষমতা ও ক্রিয়াকলাপ** (Powers and functions of the House of Lords)—ইংলণ্ডের লর্ডসভার দুই প্রকার কাজ আছে, প্রথমটি আইন প্রণয়ন সংক্রান্ত (Legislative) এবং দ্বিতীয়টি বিচার সংক্রান্ত (Judicial and deliberative)। লর্ডসভা পার্লামেণ্টের উচ্চ কক্ষ। কোনও বিল আইনে পরিণত হইবার পূর্বে কমন্সসভা কর্তৃক অনুমোদিত হইবার পর লর্ডসভার অনুমোদন দরকার হয়। যে কোন প্রকার সাধারণ বিল উচ্চকক্ষ আলোচনা করিতে পারে এবং ভোট প্রদান করিতে পারে। এই কাজে লর্ডসভার পক্ষে কমন্সসভার ক্রমবর্ধমান ক্ষমতা কিছু পরিমাণে প্রতিরোধ করা সম্ভবপর হয়; কিন্তু, ১৯১১ সালের পার্লামেণ্টারী আইন প্রবর্তিত হইবার পূর্ব পর্যন্ত লর্ডসভা কমন্সসভার সহিত আইন প্রণয়ন ব্যাপারে প্রায় সমান ক্ষমতা ভোগ করিত। ১৯১১ সালের এবং ১৯৪৯ সালের পার্লামেণ্টারী আইন লর্ডসভার ক্ষমতা বিশেষভাবে সংকুচিত করিয়াছে। ১৯৪৯ সালের আইন অনুযায়ী লর্ডসভা যদি কমন্সসভা কর্তৃক অনুমোদিত কোনও আইনের খসড়া অনুমোদন না করে, অথচ কমন্সসভা যদি ইহা পর পর দুইবার অনুমোদন করে, তবে বিলটি এমনিতেই রাজা বা রানীর অনুমোদনের জন্য প্রেরিত হয়। লর্ডসভা বিলটিকে আইনে পরিণত হওয়ায় বাধার সৃষ্টি করিতে পারে না, তবে ইহাতে বিলম্ব ঘটাইতে পারে। তবে এইক্ষেত্রে কমন্সসভা যদি বিলটি দুইবার অনুমোদন করিয়া আইনে পরিণত করিতে চাহে, তবে প্রথমবার অনুমোদনের জন্য বিলটির প্রথম পাঠ এবং দ্বিতীয়বার চূড়ান্ত অনুমোদনের মধ্যে একবৎসর সময়ের ব্যবধান রাখিতে হইবে। লর্ডসভা অর্থসংক্রান্ত বিল উত্থাপন করিতে পারে না, এবং অর্থসংক্রান্ত বিল অনুমোদনের জন্য বর্তমান লর্ডসভার সম্মতিরও প্রয়োজন হয় না। কোনও বিল আইনে পরিণত হইবার সময়টি লর্ডসভা এক বৎসর পিছাইয়া দিতে পারে। অনেক সময়ে এই সময়ের ব্যবধানে কোন বিলের প্রতিকূলে জনমত গঠিত হইতে পারে।

লর্ডসভার ক্ষমতার ক্রমিক হ্রাস

লর্ডসভা বিচার বিভাগীয় ক্ষমতাও ভোগ করে। যুক্তরাজ্য এবং আয়ারল্যাণ্ডের সর্বোচ্চ আপীল আদালত হইল লর্ডসভা। সাধারণ লর্ডগণ আপীল বিচারকাজে অংশ গ্রহণ করিতে পারেন না। শুধু আইনজ্ঞ লর্ডগণ, (নয়জন সাধারণ আপীল লর্ডসমেত) এই কাজে অংশ গ্রহণ করিয়া থাকেন।

লর্ডসভার কোন সদস্য যদি গুরুতর অপরাধ অথবা বিশ্বাসঘাতকতার অপরাধে অভিযুক্ত হন, তবে তাহার বিচার করিবার মূল ক্ষমতা লর্ডসভার আছে। তাহা ছাড়া, কমন্সসভা যদি কখনও কোনও উচ্চপদস্থ রাজকীয় কর্মচারীকে অপসারণ করিবার (impeachment) প্রস্তাব আনয়ন করে, তখন লর্ডসভা ইহার আদালত হিসাবে কাজ করে।

লর্ডসভার বিচার-বিভাগীয় ক্ষমতা

**লর্ডসভার সমালোচনা** ( Criticisms of the House of Lords )

অধ্যাপক লাস্কির মতে রাজনীতিক্ষেত্রে লর্ডসভা কখনই নিরপেক্ষ হইতে পারে নাই এবং জনমত সম্পর্কে স্বাধীনভাবে চিন্তা করে নাই। লর্ড বেল্‌ফোর ( Lord Balfour ) একবার বলিয়াছিলেন যে, আইনসভার ভিতরেই হোক অথবা বাহিরেই হোক, লর্ডসভা সর্বদা দেখিতে চাহে যেন রক্ষণশীল দল সর্বদা ক্ষমতায় অধিষ্ঠিত থাকে।[১] র‍্যামসে মুইর ( Ramsay Muir ) লর্ড সভাকে "The common fortress of wealth" বলিয়া অভিহিত করিয়াছিলেন। কারণ, লর্ডসভার সদস্যগণের মধ্যে সকলেই সমাজের অভিজাত, ধনী সম্প্রদায়ের লোক। বিভিন্ন কোম্পানীর ডিরেক্টরগণের মধ্যে যতজন কমন্স সভার সদস্য, তাহা অপেক্ষা বেশী তাহারা লর্ডসভার সদস্য। গণতান্ত্রিক দেশে এই ধরণের একটি অভিজাতগণের সংসদ বজায় রাখার কোন সার্থকতা নাই। অনেক সময় দেখা গিয়াছে যে রক্ষণশীল দল ব্যতীত অন্য কোন দল সরকার গঠন করিলে আইন প্রণয়নের ক্ষেত্রে লর্ডসভা প্রতিকূলতার সৃষ্টি করিয়াছে। শুধু তাহাই নহে, লর্ড সভার ইতিহাসে দেখা যায় যে ইহার অধিবেশনে অধিকাংশ সদস্যগণের উপস্থিতি খুবই কম থাকে। অধ্যাপক লাস্কি বলেন, "The House of Lords consists of some seven hundred and fifty members ; but it is a very different body in its working aspects. Its normal attendance is about thirtyfive ; and there are only thirteen occasions since 1919 when more than two hundred members have been present at debate." লর্ডসভার

১। "The House of Lords is not an impartial and objective body which takes an independent and detached view of the public opinion it encounters. Its composition makes is and is intended to make it, a fundamental part of the institutional strategy of the Right. It is intended to see as Lord Balfour once put it, that in office or out of it, the Conservative Party is permanently in power." ( Laski )

সদস্যগণ উত্তরাধিকারসূত্রে ইহার সদস্য হইয়া থাকেন। এই সদস্যগণের মধ্যে অনেকেই দেশের রাষ্ট্রনৈতিক ব্যবস্থা এবং আন্তর্জাতিক রাজনীতি সম্বন্ধে সম্পূর্ণ ওয়াকিবহাল থাকেন না। গণতান্ত্রিক দেশের আদর্শের সংগে এই ধরণের উত্তরাধিকারসূত্রে গঠিত আইনসভার খাপ খায় না। জেনারেল ব্রাইটের ( General Bright ) মতে "The House of Lords is not and cannot be perpetual in a free country." অনেকদিন পূর্বেই ফরাসী লেখক আবে সিঁয়ে ( Abbe Seieyes ) দ্বি-কক্ষবিশিষ্ট আইনসভার বিরোধিতা করিয়া বলিয়াছিলেন যে উচ্চপরিষদ যদি আইন প্রণয়নের ব্যাপারে নিম্নপরিষদের সহিত একমত হয় তবে ইহা বাহুল্য মাত্র, আর যদি ইহা নিম্নপরিষদের সহিত একমত না হয়, তবে ইহা বিপজ্জনক। ( Of what use will a Second Chamber be ? If it agrees with the Representative House it will be superfluous, if it disagrees mischievous. )

লর্ডসভার ক্ষেত্রেও সমালোচকগণ আবে সিঁয়ের এই উক্তি প্রয়োগ করেন। সর্বশেষে, লর্ডসভা বজায় না রাখিলে বৃটিশ সরকারের অনেক খরচ বাঁচিয়া যাইত। কারণ এই সভা বজায় রাখার অর্থ হইল লর্ডগণের জন্য প্রচুর অর্থ ব্যয় করা।

### লর্ডসভার উপযোগিতা ( Utility of the House of Lords )

লর্ডসভার বিরুদ্ধে অনেক সমালোচনা করা হইলেও ইহার যে কোন উপযোগিতা নাই, তাহা নহে। ১৯১৮ সালে লর্ড ব্রাইসের (Lord Bryce ) সভাপতিত্বে যে সংস্কার কমিটি গঠন করা হইয়াছিল, সেই কমিটি লর্ড সভার চারিটি বিশেষ কাজের কথা উল্লেখ করিয়াছিলেন। প্রথমতঃ, জনমত যাচাই করিয়া লইবার জন্য কোন বিলের অনুমোদন করিবার সময় লর্ডসভা দেরী করিতে পারে। শাসনতন্ত্রের মৌলিক পরিবর্তনের ক্ষেত্রে আইন প্রণয়নে এই বিলম্ব হওয়ার বিশেষ মূল্য আছে। দ্বিতীয়তঃ, লর্ডসভা আইনের ক্ষেত্রে কমন্সসভা কর্তৃক অনুমোদিত বিলগুলি সম্বন্ধে খোলাখুলি আলোচনা করিয়া ইহার সংশোধন সুপারিশ করিতে পারে। অনেক সময় কাজের চাপে হয়ত কমন্সসভা একটি বিলের নানাদিক বিবেচনা না করিয়াই ইহা অনুমোদন করিতে পারে। কিন্তু, এই ব্যাপারে লর্ডসভার বিশেষ সতর্কতা অবলম্বন করা সম্ভবপর হয়। তৃতীয়তঃ, যে সমস্ত বিল লইয়া বিতর্কের অবকাশ নাই, সেই সকল বিল প্রথমে লর্ডসভায় উপস্থাপিত করিয়া আইন প্রণয়নের কাজ সহজ করা যাইতে পারে এবং কমন্সসভার কাজের চাপ কমাইয়া দেওয়া

যাইতে পারে। চতুর্থতঃ, কমন্সসভা কর্তৃক অনুমোদিত বিলগুলির পরিবর্তন লর্ড সভায় সাধিত হইতে পারে। এক্ষেত্রে লেকির ( Lecky ) উক্তি প্রণিধানযোগ্য। তিনি বলেন, "The necessity of a Second Chamber to exercise a controlling, modifying, retarding influence, has acquired almost the position of an axiom." হাউস অব্ লর্ড সম্বন্ধে আমেরিকান লেখক মুনরো ( Munro ) বলেন, "It examines and revises non-financial measures. It insists, when the occasion arises that ample time be given for a full public discussion of all such bills before they become a part of the Law of the land. It compels sober second thought and gives opportunity for passions to subside."

**লর্ডসভার অবসান হওয়া উচিত কিনা—**

অনেকে বলেন, লর্ডসভার উচ্ছেদ হওয়া উচিত। কারণ, ইহা জাতীয় প্রগতির অন্তরায়। লর্ডসভা রক্ষণশীল এবং প্রতিক্রিয়াশীল দল অথবা শ্রেণীগুলির স্বার্থ সংরক্ষণের একটি অবলম্বন। তাহাছাড়া, প্রকৃতপক্ষে ইহার কোনও ক্ষমতা নাই। আইন প্রণয়নে কমন্সসভাই যাহা কিছু করার সব করে। ক্যাবিনেট সদস্যগণের নির্দেশেই পার্লামেণ্ট প্রকৃতপক্ষে পরিচালিত হয়। যখন জাতীয় প্রয়োজনে কোনও আইন দ্রুত প্রণয়ন করিবার প্রয়োজনীয়তা অনুভূত হয়, তখন লর্ডসভা ইহার বিরোধিতা করিয়া অথবা ইহার প্রণয়নে বিলম্ব ঘটাইয়া জাতীয় প্রগতির পথ রুদ্ধ করে। কিন্তু অনেকে মনে করেন, লর্ডসভার কিছু উপযোগিতা আছে ; কমন্সসভা কর্তৃক অনুমোদিত বিল আইনে পরিণত হইতে এক বৎসর বিলম্ব ঘটাইয়া লর্ডসভা জনসাধারণকে পুনরায় সেই বিল সম্বন্ধে গভীরভাবে চিন্তা করিবার সুযোগ দেয় এবং এইভাবে জনমতের উপর প্রভাব বিস্তার করে। দ্বিতীয়তঃ, আপীল আদালতের কাজ করায় লর্ডসভা একেবারে নিষ্ক্রিয় বসিয়া থাকে না। তৃতীয়তঃ, লর্ডসভা ইহার কমিটির মাধ্যমে কোন স্থানীয় স্বার্থ সংক্রান্ত বিল সম্বন্ধে বিচার বিবেচনা করিতে পারে। তাহাছাড়া, অনেক সময় অবিতর্কমূলক বিল উত্থাপন ও বিচার-বিবেচনা করিয়া লর্ডসভা কমন্সসভার সময় সংক্ষেপ করিতে সাহায্য করে। সর্বশেষে বৈদেশিক বিষয়, দেশরক্ষা, কমনওয়েলথের সদস্য রাষ্ট্রগুলির সহিত ইংলণ্ডের সম্পর্ক ইত্যাদি বিষয়ে লর্ডসভা মূল্যবান আলাপ-আলোচনা করিয়া বিভিন্ন সমস্যাগুলির উপর নূতন আলোক সম্পাত করিতে পারে। লর্ডসভায় অনেক আইনজ্ঞ, অবসরপ্রাপ্ত বিচারপতি, অবসরপ্রাপ্ত সেনাধ্যক্ষ ও রাজনীতিজ্ঞ থাকেন। তাহাদের সাহায্যে দেশের বিভিন্ন বিষয় সম্বন্ধে লর্ডসভার বিতর্ক জনমতের উপর বিশেষ প্রভাব

বিস্তার করে। লর্ডসভাকে কেন্দ্র করিয়াও ইংলণ্ডে অনেক প্রথাগত বিধান গড়িয়া উঠিয়াছে। সুতরাং লর্ডসভার বিলোপ সাধন করিলে প্রথাগত বিধান-গুলির মর্যাদাও রক্ষিত হইবে না।

আমাদের মনে হয়, লর্ডসভার বিলোপসাধন না করিয়া ইহার সংস্কার সাধন-করা উচিত। আমেরিকার সিনেটের মত লর্ডসভাকে এত বেশী ক্ষমতা প্রদান না করিয়াও ইহার সংস্কারসাধন করা যাইতে পারে। রাষ্ট্রের অর্থসংক্রান্ত বিলের আইনে পরিণত হওয়ার ব্যাপারে লর্ডসভার সম্মতি প্রদানের বিধান চালু হওয়া উচিত। লর্ডসভার বিলোপসাধনের বিপক্ষে যেসকল যুক্তি উপরে প্রদান করা হইল, সেইগুলি যাহাতে বাস্তবিকই ফলপ্রসূ হইতে পারে সেইজন্যই লর্ডসভার সংস্কার সাধন করা উচিত। লর্ডসভার উপযোগিতার যে চারিটি কারণ উপরে আলোচনা করা হইয়াছে সেইগুলি ভালভাবে কার্যকরী হইবে যদি লর্ডসভার সদস্যসংখ্যা কমাইয়া ইহাকে আরও অধিক ক্ষমতা প্রদান করা হয়। কমন্সসভা প্রকৃতপক্ষে ক্যাবিনেট কর্তৃক পরিচালিত হয়। এক্ষেত্রে যদি লর্ডসভাকেও কিছু ক্ষমতা দেওয়া হয়, তবে রাষ্ট্রের আইন আইনপ্রণয়ন ব্যাপারে শুধু ক্যাবিনেট-চালিত কমন্সসভাই নহে, লর্ডসভারও একটি গুরুত্বপূর্ণ ভূমিকা থাকিবে।

**লর্ডসভার সম্পূর্ণ বিলোপ না করিয়া সংস্কার করা উচিত**

**লর্ডসভার সদস্যদের অধিকারসমূহ** ( Privileges of the members of the House of Lords ) ইংলণ্ডের লর্ডসভার সদস্যগণ নিম্নলিখিত অধিকার ভোগ করিয়া থাকেন : (১) পার্লামেন্টের অধিবেশন আরম্ভ হইবার পূর্বে এবং পরে ৪০ দিনের মধ্যে লর্ডসভার কোন সদস্যকে দেওয়ানী অন্যায়ের জন্য আটক করা যায় না; (২) লর্ডসভার সদস্যগণ প্রত্যেকে পৃথকভাবে রাজা, অথবা রানীর সহিত সাক্ষাৎ করিতে পারেন, কিন্তু কমন্সসভার সদস্যগণকে সমষ্টিগতভাবে স্পীকারের মাধ্যমে রাজা বা রানীর সহিত দেখা করিতে হয়। (৩) লর্ডসভার সদস্যগণ বক্তৃতা প্রদানের স্বাধীনতা ভোগ করেন। লর্ডসভার অধিবেশন আরম্ভ করিবার সময় প্রত্যেক লর্ডকে ব্যক্তিগতভাবে আহ্বান করা হয়। কিন্তু, কমন্সসভার অধিবেশন আরম্ভ হইবার সময় সদস্যগণকে সমষ্টিগতভাবে আহ্বান করা হয়। (৫) লর্ডসভা নিজের অবমাননার জন্য কোন ব্যক্তিকে নির্দিষ্ট সময়ের জন্য শাস্তি প্রদান করিতে পারে; কাহাকেও আটক করা হইলে অধিবেশন বন্ধ হইবার ফলে সে মুক্তি পায় না; (৬) লর্ডসভা গ্রেটবৃটেন এবং উত্তর আয়ারল্যাণ্ডের আপীল আদালত হিসাবে কাজ করে; (৭) কমন্সসভা কর্তৃক আনীত অপসারণের শাস্তি সম্পর্কিত প্রস্তাব ( impeachments ) লর্ডসভা বিচার-বিবেচনা করিতে পারে; এবং (৮) প্রত্যেক লর্ডেরই আলোচনার সময় সংখ্যাধিক্যের সংগে মতানৈক্য ঘটিলে নিজের মতামত লর্ডসভার কার্য-বিবরণীতে লিপিবদ্ধ করিয়া রাখিবার অধিকার আছে।

**কমন্সসভার সদস্যদের অধিকার** ( Privileges of the members of the House of Commons ) কমন্সসভার সদস্যগণ নিম্নলিখিত অধিকার ভোগ করিয়া থাকেন : (১) পার্লামেন্টের অধিবেশন আরম্ভ হইবার পূর্বে এবং পরে ১০ দিনের মধ্যে কমন্সসভার কোন সদস্যকে বিশ্বাসঘাতকতা অথবা নাশমূলক কোন ক্রিয়াকলাপের অভিযোগ ব্যতীত গ্রেপ্তার করা যায় না ; (২) ১৬৮৯ সালের অধিকারের বিধি অনুযায়ী কমন্সসভার সদস্যগণ আইনসভার বিতর্কের সময় বক্তৃতা প্রদানের পূর্ণ স্বাধীনতা ভোগ করেন এবং সেই বক্তৃতার জন্য কখনও শাস্তি পাইতে পারেন না ; (৩) স্পীকারের মাধ্যমে সমষ্টিগতভাবে কমন্সসভার সদস্যগণ রাজা ( বা রানীর ) সহিত সাক্ষাৎ করিতে পারেন ; (৪) নিজেদের কার্যবিবরণী ও কার্যসূচী নিয়ন্ত্রিত করিবার অধিকার কমন্সসভার সদস্যগণের থাকিবে ; এবং (৫) অধিকার ভংগের অপরাধে কারাদণ্ড দাবীর অধিকারও কমন্সসভার সদস্যদের থাকে।

**সরকারী বিল সম্পর্কিত আইন প্রণয়ন-পদ্ধতি** ( Process of law-making in cases of Public Bills) :

একটি বিলের আইনে পরিণত হইবার পথে অনেকগুলি স্তর আছে।

প্রথম স্তরে বিলটি বিষয়বস্তুর সাধারণ বর্ণনা-সংবলিত লিপি অনুযায়ী বিলের উত্থাপক নিজে অথবা সরকারপক্ষের পার্লামেন্টোরী কৌঁসুলী ইহার খসড়া (draft) রচনা করেন। দ্বিতীয় স্তরে বিলটি আইনসভায় উত্থাপিত হয়। বিলটি উত্থাপিত করার দুইটি উপায় আছে। প্রথম উপায়ে প্রস্তাব করিয়া ( on a motion ) এবং দ্বিতীয় উপায়ে লিখিত নোটিশ ( on a written notice ) প্রদান করিয়া বিলটি উত্থাপন করা হয় এবং প্রথমবার পাঠ করা হয়। প্রথম পাঠের ( first reading ) সময় বিলটি লইয়া কোন বিতর্কের অনুষ্ঠান করা হয় না। ইহার পর স্পীকারের নির্দেশে সংশ্লিষ্ট মন্ত্রী কর্তৃক বিলটির দ্বিতীয় পাঠের জন্য দিন স্থির করা হয়। বিলটির দ্বিতীয় পাঠ ( second reading ) হইল আইন প্রণয়নের সর্বাধিক গুরুত্বপূর্ণ পর্যায়। এই সময় বিলের সাধারণ নীতিগুলি লইয়া সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের মধ্যে বিতর্কের সৃষ্টি হয়, এবং বিলটির নীতিগত অনুমোদনের জন্য ভোট গ্রহণ করা হয়। ভোটে যদি সরকার পক্ষ পরাজিত হয় তবে মন্ত্রীসভাকে পদত্যাগ করিতে হয় এবং বিলটিও নাকচ হইয়া যায়। দ্বিতীয় পাঠের পর বিলটি স্থায়ী কমিটিগুলির ( Standing Committees ) একটিতে পাঠান হয়। অথবা সমগ্র সভার কমিটির ( The Committee of the Whole House ) অনুমোদিত প্রস্তাব অনুযায়ী বিলটিকে কোন সিলেক্ট কমিটিতে ( Select Committee ) প্রেরণ করা হয়। বিলটি সম্বন্ধে কমিটির বিচার-বিবেচনা

শেষ হইলে বিলটি কমন্সসভায় ফেরত আসে। কমিটির রিপোর্টের ভিত্তিতে তখন বিলটির প্রতিটি ধারা অনুযায়ী বিতর্ক অনুষ্ঠিত হয় এবং পার্লামেন্টের সংখ্যাধিক্যের মতে কোন কোন ধারায় প্রয়োজনীয় সংশোধন করা হয়। যদি কমিটি বিলটির কোনপ্রকার সংশোধন না করেন, তবে কমিটির রিপোর্টের ভিত্তিতে পুনরায় বিতর্ক অনুষ্ঠিত হয় না,—কেননা তখন ইহার প্রয়োজন থাকে না। তৃতীয় পাঠের (third reading) সময় বিলটির শুধু মৌখিক বা আনুষ্ঠানিক পরিবর্তন হইতে পারে। কমন্সসভা তখন হয় বিলটি অনুমোদন করে অথবা ইহা পরিত্যাগ করে। তবে সভার সদস্যগণ তখনও নীতিগতভাবে বিলটির সমালোচনা করিতে পারেন। তৃতীয় পাঠেও যদি বিলটি অনুমোদিত হয় তবে কমন্সসভা হইতে বিলটি লর্ডসভায় প্রেরিত হয়। লর্ডসভায়ও অনুরূপভাবে বিলটিকে অনুমোদিত হইতে হয়; তবে লর্ডসভায় বিলটিকে অনুমোদন করার উপায়টি অপেক্ষাকৃত সহজ ও দ্রুত হয়। লর্ডসভা সাধারণতঃ কমন্সসভা কর্তৃক প্রেরিত বিল অনুমোদন করেন। যদি উভয় কক্ষের মধ্যে বিলটির কোন ধারা লইয়া মতভেদ হয়, তবে উভয় কক্ষের সদস্যগণ (লর্ডসভার কতিপয় সদস্য এবং ইহার দ্বিগুণ সংখ্যক কমন্সসভার সদস্যগণ) একটি বৈঠকে মিলিত হইয়া তাহা বিবেচনা করিয়া মতভেদের মীমাংসা করিতে চেষ্টা করেন। তাহা ছাড়া, এক কক্ষের কমিটি অপর কক্ষের কমিটির সহিত বাণী বিনিময় করিয়া মতবিরোধ মিটাইবার চেষ্টা করেন। ইহার পর বিলটি রাজা বা রানীর নিকট প্রেরিত হয়। রাজা বা রানী বিলটি অনুমোদন করিলে ইহা আইনে পরিণত হয়।

**অর্থসম্বন্ধীয় বিলের আইনে পরিণত হওয়ার পদ্ধতি (Process of Law-making in regard to money bills):**

অর্থ সংক্রান্ত বিলগুলি সরকারের আয়-ব্যয়, ঋণগ্রহণ অথবা ঋণপরিশোধের সহিত জড়িত। অর্থসম্বন্ধীয় বিলগুলিকে ইংলণ্ডে তিনভাগে বিভক্ত করা হয়। যথা, (a) অর্থ-বিল (finance bill) (b) বিনিয়োগ-বিল (appropriation bill) এবং (c) সঞ্চিত তহবিল বিল (consolidation fund bill)। বৃটিশ সরকার ব্যাংক অফ্ ইংলণ্ডে সঞ্চিত তহবিলে ইহার সমুদয় আয় জমা রাখে। সরকারের ব্যয় দুই প্রকারের হয়। কতিপয় ব্যয় সরকারের লিপিবদ্ধ আইন অনুযায়ী হয় এবং এইগুলিতে পার্লামেন্টের সম্মতির প্রয়োজন হয় না। যেমন কম্পট্রোলার ও অডিটার-জেনারেলের বেতন, অবসরপ্রাপ্ত বিচারপতিগণের পেন্সন এবং জাতীয় ঋণ পরিশোধ, ইত্যাদি। এইগুলিকে সঞ্চিত তহবিলী ব্যয় (The Consolidated Fund Services) নামে অভিহিত করা হয়। তাহা ছাড়া, কতিপয় ব্যয় আছে, যেইগুলিকে পার্লামেন্টের

অনুমান-সাপেক্ষ ব্যয় ( The Supply Services ) নামে অভিহিত করা হয়। এই আনুমানিক হিসাবগুলি ( estimates ) কতিপয় খাতে ভাগ করা হয় এবং ভাগগুলিকে 'ভোট' ( votes ) নামে অভিহিত করা হয়। প্রত্যেকটি 'ভোট' আবার কতকগুলি 'উপখাত' (sub-heads) এবং 'দফায়' ( items ) বিভক্ত।

প্রতি বৎসর অক্টোবর মাসে সরকারের বিভিন্ন দপ্তরে এই মর্মে নোটিশ দেওয়া হয় যেন ইহারা আগামী বৎসরের সম্ভাব্য খরচের একটি আনুমানিক হিসাব অর্থদপ্তরের নিকট নির্দিষ্ট ফর্মে দাখিল করে। অর্থদপ্তর এই আনুমানিক হিসাবগুলির খুঁটিনাটি পরীক্ষা করিয়া দেখে এবং অর্থদপ্তর ও সংশ্লিষ্ট সরকারী দপ্তরের যৌথ আলোচনার মাধ্যমে হিসাবের মীমাংসা করা হয়। জানুয়ারীর শেষ অথবা ফেব্রুয়ারী মাসের প্রথমে কমন্সসভায় এই হিসাবগুলি উত্থাপিত হয়। তখন কমন্সসভা "সমগ্র কক্ষ সরবরাহ কমিটি" ( The Committee of the Whole in Supply ) এবং "সমগ্র কক্ষ উপায়-নির্ধারণী কমিটি" ( The Committee of the Whole on Ways and Means ) গঠন করে। সরবরাহ কমিটি সরকারী বার্ষিক ব্যয়ের আনুমানিক হিসাব বিচার-বিবেচনা করিয়া দেখে এবং ইহা অনুমোদন করিয়া প্রস্তাব গ্রহণ করে। উপায় নির্ধারণী কমিটির কাজ হইল সরবরাহ কমিটি কর্তৃক অনুমোদিত সরকারী ব্যয়ের জন্য সঞ্চিত তহবিল হইতে অর্থ প্রদান করিবার এবং প্রয়োজনীয় কর স্থাপন করিবার প্রস্তাব অনুমোদন করা। কমিটিগুলি মোট সরকারী ব্যয়ের হিসাব সংক্রান্ত আলোচনার জন্য কমন্স সভায় ২৬ দিন সময় পায়। এই ২৬ দিনের মধ্যেই অনুপূরক হিসাব ( Supplementary Estimates ) এবং বিভিন্ন 'ভোট' ( Votes on Account ) লইয়া সমুদয় হিসাবের আলোচনা ও অনুমোদন শেষ করিতে হয়। ইহার পর বিনিয়োগ বিলটি ( appropriation bill ) কমন্সসভার সম্মতির জন্য প্রেরিত হয়।

ইতিমধ্যে বিভিন্ন সরকারী দপ্তরের প্রয়োজন অনুযায়ী হিসাব পরীক্ষা করিয়া দেখিয়া অর্থমন্ত্রী ( Chancellor of the Exchequer ) বাজেটটি কমন্সসভায় উত্থাপন করেন, এবং একটি বক্তৃতার মাধ্যমে বাজেট বিতর্কের সূচনা করেন। কতিপয় আয়ের হিসাব আছে যেইগুলির জন্য পার্লামেন্টের সম্মতির প্রয়োজন হয় না। তবে আয়কর, চা-এর উপর শুল্ক, ইত্যাদি ধার্য করিবার জন্য পার্লামেন্টের সম্মতির প্রয়োজন হয়। আয় এবং ব্যয়ের সমুদয় হিসাবপত্র কমিটিদ্বয় কর্তৃক বিবেচিত হইবার পর ফিনান্স বিলের ( finance bill ) আকারে পার্লামেন্টে উত্থাপিত হয়। এইগুলি বিবেচনার জন্য সমগ্র কমন্সসভার একবার সরবরাহ কমিটি ( Committee of the Whole in

Supply ) এবং আরেকবার উপায় নির্ধারণ কমিটি ( Committee of the Whole on Ways and Means ) হিসাবে অধিবেশন বসে। এই অধিবেশনের সময় স্পীকার কমিটির সভাপতিত্ব করেন না,—কমিটির সভাপতিই ইহার সভাপতিত্ব করেন। কমন্সসভা কর্তৃক বিলগুলির তৃতীয় পাঠ শেষ হইয়া গেলে ও অনুমোদিত হইয়া গেলে স্পীকার এইগুলিকে অনুমোদন করেন, এবং ১৯১১ সালের পার্লামেণ্টারী আইন অনুযায়ী সেইগুলি লর্ডসভায় প্রেরিত হয়। লর্ডসভাকে বিনা সংশোধনে এই বিলগুলিকে এক মাসের মধ্যে অনুমোদন করিতে হয় এবং তারপর এইগুলি রাজার সম্মতির জন্য প্রেরণ করা হয় ও আইনে পরিণত করা হয়।

বর্তমানে কমন্সসভার সমুদয় কাজেই ক্যাবিনেট ইহাকে নিয়ন্ত্রিত করে। প্রকৃতপক্ষে সরকারী আয়-ব্যয়ের উপরেও পার্লামেণ্ট নিজের কর্তৃত্ব প্রতিষ্ঠিত করিতে পারিতেছে না। প্রকৃতপক্ষে বর্তমানে ট্রেজারী বিভাগই নিজের দায়িত্বে সরকারী আয়-ব্যয়ের হিসাব প্রণয়ন করে। নূতন কর বসাইবার প্রস্তাব অথবা অতিরিক্ত ব্যয় বরাদ্দের প্রস্তাব পার্লামেণ্ট করিতে পারে না। কতিপয় আয়-ব্যয়ের হিসাবের উপর, যেমন, কম্পট্রোলার ও অডিটার জেনারেলের বেতন, অবসরপ্রাপ্ত বিচারপতিদের পেন্সন ইত্যাদিতে, পার্লামেণ্টের প্রকৃতপক্ষে কোন নিয়ন্ত্রণী ক্ষমতা নাই। কম্পট্রোলার ও অডিটার জেনারেল সরকারী আয়-ব্যয়ের হিসাব পরীক্ষা করিয়া যে রিপোর্ট প্রদান করেন, তাহা হাউস অফ কমন্স কর্তৃক সরকারী হিসাবের উপর স্থায়ী কমিটির ( Standing Committee on Public Accounts ) নিকট প্রেরণ করা হয়। এই কমিটি রিপোর্টটি পরীক্ষা করিয়া সরকারী আয়-ব্যয় হিসাবের কোন গরমিল খুঁজিয়া পাইলে সরকারের নিকট কৈফিয়ত তলব করে। কিন্তু বাস্তবক্ষেত্রে দেখা যায় সরকারী ব্যয় নিয়ন্ত্রণ ব্যাপারে এই কমিটির কার্যকারিতা খুব বিশেষ নাই। কেননা, ক্যাবিনেট নিজের দলের সংখ্যাধিক্যের জোরে অর্থসংক্রান্ত সমুদয় সরকারী ব্যবস্থার আনুষ্ঠানিক স্বীকৃতি অনায়াসে আদায় করিতে পারে। সময়ের অভাব এবং কাজের চাপ ও জটিলতার জন্য কমন্সভার পক্ষেও সামগ্রিকভাবে সর্বদা সরকারী ব্যয়ের বিচার-বিবেচনা করা সম্ভবপর হয় না।

### বিশেষ স্বার্থ-সংক্রান্ত বেসরকারী বিল ( Private Bills )

এই ক্ষেত্রে বিল উত্থাপনের পূর্বে বিশেষ স্বার্থ-সংক্রান্ত বিলের উদ্যোক্তাগণ ( Promoter ) গেজেটে অথবা স্থানীয় সংবাদপত্রে বিলের বিষয় সম্বন্ধে

জ্ঞাতব্য তথ্য প্রকাশ করেন। তারপর বিলের ছাপান প্রতিলিপি সহ বিলটিকে বিশেষ স্বার্থ সংক্রান্ত বিলের অফিসে ( Private Bill Office ) দাখিল করিতে হয় এবং ইহার অনুলিপি সংশ্লিষ্ট মন্ত্রীদপ্তরগুলিতে প্রেরণ করিতে হয়। ইহার পর এই আবেদনপত্র বা বিলের পরীক্ষকগণ ( The Examiners of petitions for Private Bills ) পরীক্ষা করিয়া দেখেন বিলটি নির্দেশের সর্ত পূরণ করিয়াছে কি না। যদি বিলটি সমুদয় সর্ত পূরণ করিয়াছে এই মর্মে পরীক্ষকগণ রিপোর্ট করেন তবে ইহা পার্লামেণ্টের দুই কক্ষের একটিতে উত্থাপিত হয় এবং ইহার প্রথম পাঠ হয়। প্রথম পাঠটি ( first reading ) নিতান্তই আনুষ্ঠানিক ব্যাপার। দ্বিতীয় পাঠে ( second reading ) যদি বিলটি সম্বন্ধে কোন প্রকার আপত্তি উত্থাপিত না হয়, তবে ইহা "আপত্তি-বিহীন বিল কমিটি"র ( Unopposed Bill Committee ) নিকট প্রেরিত হয়। আর যদি বিলটি সম্বন্ধে কোনও সদস্য আপত্তি তোলেন, তবে ইহাকে সাধারণ প্রাইভেট কমিটির ( Ordinary Private Bills Committee ) নিকট প্রেরণ করা হয়। এই কমিটির কাজ অনেকটা বিচার-বিভাগীয় তদন্তের মত। কমিটি বিলের উদ্যোগ এবং আপত্তিকারী উভয়পক্ষের সাক্ষ্য গ্রহণ করিয়া সংশ্লিষ্ট কক্ষের নিকট রিপোর্ট প্রদান করেন। তারপর বিলটির তৃতীয় পাঠ হয় এবং স্বাভাবিক নিয়মের মধ্য দিয়া আইনে পরিণত হয়।

এই ব্যবস্থাটি ব্যয়বহুল। তবে ইহার একটি সুবিধা হইতেছে এই যে যদি কোন কর্তৃপক্ষ অথবা প্রতিষ্ঠান সাধারণ আইনে যে ক্ষমতা দেওয়া হইয়াছে তাহা হইতে অধিকতর ক্ষমতা প্রয়োগ করিবার অধিকার পাইতে চান, তাহারা এই ব্যবস্থার আশ্রয় গ্রহণ করিতে পারেন।

**অনুমোদন-সাপেক্ষ নির্দেশ** ( Provisional Orders )

এই ব্যবস্থা অনুযায়ী স্থানীয় কর্তৃপক্ষ অথবা বিধিবদ্ধ আইন অনুযায়ী প্রতিষ্ঠিত কোন সংস্থা সাধারণ আইনের অতিরিক্ত কোন ক্ষমতা বা অধিকার পাইবার জন্য সংশ্লিষ্ট মন্ত্রীদপ্তরের নিকট আবেদন করে। সংশ্লিষ্ট সরকারী বিভাগ আবেদনপত্রটি পরীক্ষা করিয়া আবেদনপত্রের সার্থকতা সম্বন্ধে সন্তুষ্ট হইলে প্রার্থিত নির্দেশ প্রদান করে। কিন্তু এই নির্দেশটি পার্লামেণ্টের অনুমোদন-সাপেক্ষ থাকে। সেইজন্য সংশ্লিষ্ট মন্ত্রী অথবা তাঁহার পক্ষে অন্য কেহ এই নির্দেশের অনুমোদনের জন্য পার্লামেণ্টে অনুমোদন বিল ( Confirmation Bill ) উত্থাপন করেন। তারপর, প্রাইভেট বিলের নিয়মানুসারেই এই বিলগুলি পার্লামেণ্ট কর্তৃক অনুমোদিত হয়। সাধারণতঃ অনুমোদন বিলগুলি

(Confirmation Bill) সরকারের পক্ষ হইতে উত্থাপিত হয় বলিয়া এইগুলিতে কেহ আপত্তি করেন না। সেইজন্য প্রায়ই এই বিলগুলিকে 'আপত্তি-বিহীন বিল কমিটির' (Unopposed Bills Committee) নিকট প্রেরণ করা হয়।

**কমন্সসভার গঠন ও কাজ** (Composition and Functions of the House of Commons):

কমন্সসভাকে আইনসভার নিম্নকক্ষ বলা হইলেও ইহা লর্ডসভা অপেক্ষা অনেক বেশী ক্ষমতাশালী ও গুরুত্বপূর্ণ।

কমন্সসভার বর্তমান সদস্য সংখ্যা ৬২৮ জন। পার্লামেন্টের সদস্যগণ প্রত্যেকেই বাৎসরিক একহাজার পাউণ্ড বেতন পাইয়া থাকেন। যাঁহাদের ভোটাধিকার আছে, তাঁহাদের প্রত্যেকেরই পার্লামেন্টের সদস্যপদের জন্য নির্বাচনে দাঁড়াইবার অধিকার আছে। ১৯১১ সালের পার্লামেন্টের আইন অনুযায়ী কমন্সসভার স্থায়িত্ব সাধারণভাবে পাঁচবৎসর; অবশ্য মন্ত্রীসভার পরামর্শ অনুযায়ী সংকটকালে রাজা কমন্সসভা ভাংগিয়া দিতে পারেন। সামগ্রিকভাবে তাঁহাদের কাজগুলিকে নিম্নলিখিত ছয়ভাগে বিভক্ত করা চলে—(১) আইন প্রণয়ন,—ইহাই কমন্সসভার প্রধান কাজ, (২) সরকারী আয়ব্যয় নিয়ন্ত্রণ, (৩) সরকারকে নিয়ন্ত্রণ, (৪) সরকারের নিকট অভিযোগ জ্ঞাপন, এবং ইহার প্রতিকার দাবী করা, (৫) শাসন সংক্রান্ত বিষয়ের খবরাখবর রাখা, এবং (৬) প্রধানমন্ত্রী মনোনয়নে সাহায্য করা।

কমন্সসভার সদস্যগণের বিভিন্ন কাজের পর্যালোচনা করিলে দেখা যায়, ইহার প্রধান কাজ হইতেছে আইন প্রণয়ন করা। আইনতঃ পার্লামেণ্ট হইতেছে সার্বভৌম আইনপরিষদ। কিন্তু, প্রকৃতপক্ষে আইন প্রণয়নের কাজ কমন্সসভাই নির্বাহ করে। আইনের খসড়া তৈয়ারী করা হইতে আরম্ভ করিয়া—প্রথম পাঠ, দ্বিতীয় পাঠ, সংশ্লিষ্ট কমিটিতে প্রেরণ এবং তৃতীয় পাঠের মাধ্যমে ইহাকে চূড়ান্তভাবে আইনে পরিণত করার কাজ মন্ত্রীসভার তত্ত্বাবধানে এবং নিয়ন্ত্রণে কমন্সসভাই নির্বাহ করিয়া থাকে। দেশের শাসনবিভাগের কাজ তত্ত্বাবধান করিবার ক্ষমতা কমন্সসভার হাতে থাকে। কমন্সসভার সংখ্যাগরিষ্ঠদলের নেতাকেই রাজা মন্ত্রীসভা গঠন করিবার জন্য আহ্বান করেন। কোন মন্ত্রীসভাই কমন্সসভার নির্দেশ অথবা ইচ্ছাকে অবহেলা করিতে সাহসী হন না। মন্ত্রীগণ সরকারের যে কার্যসূচী গ্রহণ করেন তাহাকে কতিপয় আইনের মাধ্যমে বাস্তবে রূপায়িত করাই পার্লামেন্টের কাজ। কিন্তু, একথা বিশেষ প্রণিধানযোগ্য যে পার্লামেন্টের নামে আইন

প্রণয়নের সমুদয় কাজ নির্বাহ করা হইলেও আইন প্রণয়নের সমুদয় ক্ষমতা ক্রমেই পার্লামেণ্ট হইতে মন্ত্রীসভার হাতে অর্থাৎ শাসনবিভাগের হাতে চলিয়া আসিয়াছে। শুধু তাহাই নহে, মন্ত্রীগণের প্রস্তাবিত আইনের খসড়াটিকে যদি পার্লামেণ্ট চূড়ান্ত আইনের রূপ না দেয়, তবে প্রধানমন্ত্রী রাজা বা রাণীকে দিয়া কমন্সসভা ভাংগিয়া দিতে পারেন। সুতরাং, আইন প্রণয়ন ক্ষেত্রেও কমন্সসভা শুধু নামেই কর্তা, কার্যক্ষেত্রে ইহার কোনপ্রকার কর্তৃত্ব নাই। সেইজন্য পার্লামেণ্ট সম্বন্ধে সিড্নি লো (Sidney Low) বলিয়াছিলেন, "The show of power is with it···Much of its efficiency has passed to other agents. Its own servants have become, for some purpose, its masters." সুতরাং পার্লামেণ্টের আসল কাজ আইন প্রণয়ন নহে, ইহার আসল কাজ হইতেছে সরকারের নিকট অভিযোগ জ্ঞাপন করিয়া ইহার প্রতিকারের দাবী করা, মন্ত্রীগণকে সরকারী ক্রিয়াকলাপের বিভিন্ন দিক সম্বন্ধে প্রশ্ন জিজ্ঞাসা করিয়া সরকারকে দোষত্রুটি সম্বন্ধে সচেতন করিয়া তোলা এবং জনমতের উপর প্রভাব বিস্তার করা, সরকারের কাজের সমালোচনা করা এবং প্রয়োজন হইলে (সরকার বিরোধী দলকর্তৃক) সরকারের বিরুদ্ধে নিন্দাসূচক প্রস্তাব আনা এবং বাস্তবক্ষেত্রে রাষ্ট্রনায়ক মনোনয়নে সাহায্য করা। বাস্তবক্ষেত্রে সরকারী আয়ব্যয়ের উপরেও পার্লামেণ্টের কোনপ্রকার নিয়ন্ত্রণ করিবার ক্ষমতা নাই। সব কিছুই ক্যাবিনেটের হাতে।

**সরকারী আয়-ব্যয়ের উপর কমন্সসভার কর্তৃত্ব** (Parliamentary Control over finance):

বর্তমানে কমন্সসভার সমুদয় কাজেই ক্যাবিনেট ইহাকে নিয়ন্ত্রিত করে। প্রকৃত পক্ষে সরকারী আয়-ব্যয়ের উপরেও পার্লামেণ্ট নিজের কর্তৃত্ব প্রতিষ্ঠিত করিতে পারিতেছে না। পার্লামেণ্ট মন্ত্রীসভার কাজের সমালোচনা করে, সরকারের নিকট বিভিন্ন অভাব অভিযোগ জ্ঞাপন করে এবং অবশেষে ক্যাবিনেটের নির্দেশে সমুদয় সরকারী ব্যবস্থার আনুষ্ঠানিক স্বীকৃতি প্রদান করে। প্রকৃতপক্ষে বর্তমানে ট্রেজারী বিভাগই নিজের দায়িত্বে সরকারী আয়-ব্যয়ের হিসাব প্রণয়ন করে। এইজন্য মে (May) বলিয়াছিলেন, "The Crown demands money, the commons grant it, and the Lords assent to the grant: but the commons do not vote money unless it is required by the crown." নূতন কর বসাইবার প্রস্তাব অথবা অতিরিক্ত ব্যয় বরাদ্দের প্রস্তাব পার্লামেণ্ট করিতে পারে

না।[১] কতিপয় আয়-ব্যয়ের হিসাবের উপর, যেমন, কম্পট্রোলার ও অডিটার জেনারেলের বেতন, অবসরপ্রাপ্ত বিচারপতিদের পেন্সন ইত্যাদিতে, পার্লামেন্টের প্রকৃতপক্ষে কোন নিয়ন্ত্রণী ক্ষমতা নাই। কম্পট্রোলার ও অডিটার জেনারেল সরকারী আয়-ব্যয়ের হিসাব পরীক্ষা করিয়া যে রিপোর্ট প্রদান করেন, তাহা হাউস অফ কমন্স কর্তৃক সরকারী হিসাবের উপর স্থায়ী কমিটির ( Standing Committee on Public Accounts ) নিকট প্রেরণ করা হয়। এই কমিটি রিপোর্টটি পরীক্ষা করিয়া সরকারী আয়-ব্যয় হিসাবের কোন গরমিল খুঁজিয়া পাইলে সরকারের নিকট কৈফিয়ৎ তলব করে। কিন্তু, বাস্তবক্ষেত্রে দেখা যায় সরকারী ব্যয় নিয়ন্ত্রণ ব্যাপারে এই কমিটির কার্যকারিতা খুব বিশেষ নাই। কেননা, ক্যাবিনেট নিজের দলের সংখ্যাধিক্যের জোরে অর্থসংক্রান্ত সমুদয় সরকারী ব্যবস্থার আনুষ্ঠানিক স্বীকৃতি অনায়াসে আদায় করিতে পারে। সময়ের অভাব এবং কাজের চাপ ও জটিলতার জন্য কমন্সসভার পক্ষেও সামগ্রিকভাবে সর্বদা সরকারী ব্যয়ের বিচার-বিবেচনা করা সম্ভবপর হয় না।

**বৃটিশ পার্লামেন্টে বিরোধীদলের ভূমিকা ( Role of the Opposition in the British Parliament ) :**

পার্লামেন্টের অন্যতম কাজ হইতেছে সরকারের বিভিন্ন কাজের সমালোচনা করিয়া ইহার ত্রুটিবিচ্যুতিগুলি দূর করিবার চেষ্টা করা। এই সমালোচনার সংগঠন এবং পরিচালনা করিয়া থাকে সরকার-বিরোধী দল। ইংলণ্ডে কয়েকটি রাজনৈতিক দল থাকিলেও পার্লামেন্টে মুখ্যতঃ দুইটি রাজনৈতিক দলই প্রধান। বর্তমান কমন্সসভায় রক্ষণশীল দল এবং শ্রমিক দল,—এই দুইটি রাজনৈতিক দল আছে। এই দুইটি দলের মধ্যে যে দলটি সংখ্যাগরিষ্ঠতা লাভ করিয়াছে, সেই দলটিই (বর্তমানে রক্ষণশীল) সরকার গঠন করিয়াছে। যে দলের সংখ্যাধিক্য নাই—এবং সেজন্য যে দল সরকার গঠন করিতে পারে না, সেই দলকেই বিরোধী দল বলা হয়। ইহার প্রধান কাজ হইল সরকারের সমালোচনা করিয়া জনমতকে নিজের পক্ষে আনা যাহাতে পরবর্তী নির্বাচনের সময় ইহা জনগণের আস্থা অর্জন করিয়া পার্লামেন্টের সংখ্যাধিক্য অর্জন করিতে পারে। সরকারী দলের যেমন শাসন পরিচালনা করিবার অধিকার থাকে,

**বিরোধী দল সরকারের সমালোচনা করে**

১। "The Principle that the sanction of the Crown must be given to every grant of money drawn from the public revenue applies equally to the taxation levied to provide reveune."

( May—Parliamentary Practice in England. )

সরকার-বিরোধী দলের সেইপ্রকার সরকারী দলের বিরোধিতা এবং সমালোচনা করিয়া সরকারের ত্রুটিবিচ্যুতিগুলির প্রতি জনসাধারণের দৃষ্টি আকর্ষণ করিবার অধিকার আছে। যদি পরবর্তী নির্বাচনে আগেকার বিরোধী দল সংখ্যাগরিষ্ঠতা অর্জন করে, তখন সেই দল সরকার গঠন করিবার সুযোগ লাভ করে এবং আগেকার সরকারী দল তখন বিরোধী দলের ভূমিকা অবলম্বন করে। সুতরাং বিরোধী দলকে সর্বদাই বিকল্প সরকার ( alternative government ) গঠন করিবার যোগ্যতা রাখিতে হয়।

বিরোধিতা সর্বদাই গঠনমূলক হওয়া উচিত

যদিও বিরোধী দলের প্রধান কাজ সরকারের বিরোধিতা করা, সেই বিরোধিতা দায়িত্বশীল এবং গঠনমূলক হওয়া উচিত। কেননা, আজ যে দলকে বিরোধী দলের ভূমিকা অবলম্বন করিতে হইতেছে, ভবিষ্যতে সেই দল যদি সরকার গঠনের সুযোগ পায়, তখন ইহাকেও অনুরূপভাবে বিরোধী দলের সমালোচনার সম্মুখীন হইতে হইবে।

মন্ত্রীসভা-চালিত সরকারে বিরোধী দলের ভূমিকা খুবই গুরুত্বপূর্ণ। ইংলণ্ডের দিকে তাকাইলে আমরা দেখিতে পাই, ক্যাবিনেট সদস্যগণই প্রকৃতপক্ষে কমন্সসভাকে নিয়ন্ত্রণ করেন। এমন কি, আইন প্রণয়ন ব্যাপারেও কমন্সসভাকে ক্যাবিনেটের মুখাপেক্ষী এবং নিয়ন্ত্রণাধীন থাকিতে হয়। প্রকৃতপক্ষে ইংলণ্ডের পার্লামেণ্টারী শাসনের পিছনে আমরা দেখিতে পাই মন্ত্রীসভার ক্রমবর্ধমান ক্ষমতা। প্রকৃতপক্ষে প্রধানমন্ত্রী পার্লামেণ্টের অধিবেশনে শুধু সরকারের পক্ষে দলীয় নেতাই নহেন, তিনিই বর্তমানে কমন্সসভার ক্রিয়াকলাপের নিয়ন্ত্রণ করিয়া থাকেন। এই সভায় মন্ত্রীসভার এবং বিশেষতঃ প্রধানমন্ত্রীর বিভিন্ন কাজের ত্রুটিবিচ্যুতিগুলি সম্বন্ধে জনসাধারণকে অবহিত রাখা এবং মন্ত্রীদের ক্রমবর্ধমান ক্ষমতাকে প্রতিরোধ করা খুবই দরকার। সেই গুরু দায়িত্ব পালন করিয়া থাকে বিরোধী দল। একনায়কতন্ত্র ( Dictatorship ) অপেক্ষা গণতন্ত্রের ( Democracy ) উৎকর্ষতা এই কারণেই বেশী গণতন্ত্রে ( ইহা প্রত্যক্ষই হউক আর পরোক্ষই হউক ) প্রত্যেক নাগরিকেরই সরকারের সমালোচনা করিবার অধিকার এবং সরকারের কাজে অংশ গ্রহণ করিবার অধিকার থাকে।

বিরোধী দলের প্রয়োজনীয়তা

ইংলণ্ডের বিরোধী দল শুধু সরকারের সমালোচনাই করে না, ইহা সরকারের কাজে অংশ গ্রহণও করিয়া থাকে। ইংলণ্ডের শাসনব্যবস্থায় বিরোধী দলের গুরুত্ব ইহার প্রচলিত নাম হইতেই অনুমান করা যায়। ইংলণ্ডের সরকারকে যেমন রাজা বা রাণীর সরকার ( His or Her Majesty's Government ) বলা হয়, বিরোধী দলকেও সেই প্রকার রাজা বা রাণীর বিরোধী দল ( His or Her Majesty's Opposition ) বলা হয়। ইংলণ্ডে বিরোধী দলের ভূমিকা

শুধু একটি নিষ্ক্রিয় স্তোকবাক্য ( "idle phrase" ) নহে। ইংলণ্ডের পার্লামেন্টে বিরোধী দলের সৃষ্টি প্রথমতঃ প্রথাগত আইনের ভিত্তিতে হইয়াছিল। পরে ইহার অস্তিত্ব পার্লামেন্টের আইনে ( Ministers of the Crown Act, 1937) স্বীকৃত হইয়াছে এবং বলা হইয়াছে যে কমন্সসভায় রাজা বা রাণীর সরকারের সর্বাপেক্ষা যে বৃহৎ বিপক্ষ দল থাকে, তাহার নেতাকেই বিরোধী দলের নেতা বলা হইবে। তিনি প্রতি বৎসর ২০০০ পাউণ্ড বেতন পাইয়া থাকেন। সুতরাং ইহা হইতেই বিরোধী দলের ভূমিকা যে সরকার কর্তৃক স্বীকৃত হয়, তাহাও স্পষ্ট হইয়াছে। বিরোধী দল প্রয়োজন হইলে সরকার পক্ষের সহিত বিভিন্ন ধরনের বোঝাপড়া ও চুক্তি করিয়া থাকে যাহাতে সরকার জাতীয় স্বার্থে সুষ্ঠুভাবে কাজ সম্পাদন করিতে পারে। উদাহরণ-স্বরূপ বলা যায়, ইংলণ্ডে জরুরীকালীন অবস্থার ( emergency ) সৃষ্টি হইলে বিরোধী দল সম্মিলিত সরকার গঠনে সরকারী দলের সহিত পূর্ণ সহযোগিতা করিয়া থাকে, সরকার পক্ষের যে সমালোচনা বিরোধী দল করিয়া থাকে, তাহা জাতীয় স্বার্থেই করিয়া থাকে। সুতরাং এই সমালোচনা সর্বদাই গঠনমূলক হয়। জাতীয় সংকটের সময় বিরোধী দলও সরকারী দলের সহিত একযোগে কাজ করে। ইহাই ইংলণ্ডের রাজা বা রাণীর সরকারের বিরোধী দলের প্রধান বৈশিষ্ট্য। প্রধানমন্ত্রীও জাতীয় স্বার্থের সহিত জড়িত বিভিন্ন ব্যাপারে আলোচনা করিবার জন্য মাঝে মাঝে বিরোধী দলের নেতার সহিত বৈঠকে মিলিত হন। ইংলণ্ডে সংখ্যালঘু দল সরকারী দলের শাসন করিবার অধিকার যেমন স্বীকার করে, সরকারী দলও সেইপ্রকার সংখ্যালঘু দলকে সরকারের সমালোচনা করিবার সুযোগ প্রদান করে। তাহা ছাড়া, সরকার পক্ষের সমুদয় কাজই যে উৎকৃষ্ট অথবা গ্রহণযোগ্য হইবে, এমন কোন কথা নাই। বিরোধী দলের গঠনমূলক সমালোচনার ফলে সরকারও অনেক ক্ষেত্রে বিশেষ উপকৃত হয়। ইংলণ্ডে দলীয় রাজনীতিতে অন্যান্য দেশের ন্যায় কখনই তিক্ততার সৃষ্টি হয় নাই। কমন্সসভার যে পাব্লিক একাউণ্ট্স কমিটি (Public Accounts Committee) গঠিত হয়, তাহাতে সভাপতি নির্বাচিত হন সাধারণতঃ বিরোধী দলের নেতা অথবা একজন বিরোধী দলের প্রভাবশালী সদস্য।

জরুরী অবস্থায় বিরোধী দলের ভূমিকা

ইংলণ্ডে বিরোধী দল সর্বদাই রাজশক্তির প্রতি "অনুগত" ("Loyal") থাকে—অর্থাৎ, বিরোধী দল শুধু সরকারী ব্যবস্থাগুলির সমালোচনাই করিবে,—রাজশক্তির অমর্যাদা করিবে না। রাজশক্তির মর্যাদা রক্ষায় সরকারের যতখানি দায়িত্ব ও কর্তব্য, বিরোধী দলের ভূমিকা তাহা অপেক্ষা কম নহে। সেইজন্যই কমন্সসভার বিরোধী দলকে রাজা বা রাণীর অনুগত

বিরোধী দল ("His or Her Majesty's opposition") বলা হয়।

বিরোধী দল সর্বদাই রাজশক্তির অনুগত

ইংলণ্ডে যখন সরকারী দল ও বিরোধী দলের মধ্যে কোন ব্যাপারে মতানৈক্যের সৃষ্টি হয়, তখন ইহা জাতীয় সমস্যাগুলির সমাধানের সুপরিকল্পিত উপায় সম্বন্ধে একমত না হওয়ার জন্যই মতানৈক্যের সৃষ্টি হয়।

**স্পীকারের পদমর্যাদা এবং বিভিন্ন কাজ** (Position and different functions of the Speaker)— কমন্সসভার সদস্যদের মধ্যে স্পীকারের পদ সর্বাপেক্ষা গুরুত্বপূর্ণ। "Speaker" শব্দটি আসিয়াছে "Spokesman" শব্দটি হইতে। অনেক আগে কমন্সসভার সদস্যগণ রাজার নিকট কোন আবেদন বা প্রার্থনা জানাইতে হইলে একজন মুখপাত্র (Spokesman) নিযুক্ত করিতেন। তিনি কমন্সসভার সদস্যগণের পক্ষ হইতে রাজার নিকট সেই আবেদনপত্র অথবা প্রার্থনাপত্র পেশ করিতেন। বর্তমানে কমন্সসভার নূতন অধিবেশন আরম্ভ হইলে সদস্যদের মধ্য হইতে একজনকে স্পীকার নির্বাচিত করিতে হয়। পূর্বে স্পীকারকে রাজা নিয়োগ করিতেন। এখন স্পীকার কমন্সসভার সদস্যগণ কর্তৃক নির্বাচিত হন। সাধারণতঃ প্রধান-মন্ত্রীর মনোনীত ব্যক্তিই বর্তমানে স্পীকার নির্বাচিত হন ;—কেননা, প্রধানমন্ত্রী যাঁহার নাম প্রস্তাব করিবেন, তিনিই কমন্সসভার সরকারী দলের সংখ্যাধিক্যের জোরে নির্বাচিত হইবেন। তবে বর্তমানে স্পীকারের নির্বাচন যাহাতে সর্ববাদি-সম্মত হয় সেজন্য সরকারী দলও বিরোধী দলের পরামর্শ গ্রহণ করিয়া থাকে। প্রথাগত বিধান অনুযায়ী যদি স্পীকার ঐ পদে পুনর্নির্বাচিত হইতে চাহেন, তবে তাঁহাকে পুনঃনির্বাচিত করা হয়। স্পীকারের বেতন হইতেছে বাৎসরিক পাঁচ হাজার পাউণ্ড, এবং কাজ হইতে অবসর গ্রহণের পর তাঁহাকে রাজকীয় সম্মানে ভূষিত করা হয়। সাম্প্রতিককালে ১৯৩৫, ১৯৪৫, ১৯৫১ সালের কমন্সসভার নূতন অধিবেশনগুলিতে স্পীকারের নির্বাচন সর্ববাদিসম্মত হয় নাই; স্পীকারের পদে নির্বাচন অনুষ্ঠিত হয়।

স্পীকার কমন্সসভার অধিবেশনে সর্বদাই দল নিরপেক্ষ থাকেন। কমন্স-সভার বাহিরেও তিনি তাঁহার ব্যক্তিগত রাজনৈতিক মতামত প্রকাশ করেন না। তিনি রাজনৈতিক দলগুলির সভাসমিতিতেও যোগদান করেন না। তাঁহার প্রধান দায়িত্ব হইতেছে কমন্সসভার শৃংখলা ও মর্যাদা রক্ষা করা। ইহা করিবার জন্য যতটুকু কথা বলা প্রয়োজন, তিনি ততটুকু কথাই কমন্সসভার অধিবেশনে বলেন। কখনই তিনি নিজের ব্যক্তিগত রাজনৈতিক মতবাদ অথবা সরকারের ক্রিয়াকলাপ সম্বন্ধে সমালোচনামূলক অথবা প্রশংসাসূচক মতামত ব্যক্ত করেন না। যদি কমন্সসভার অধিবেশনে কোনও আইন প্রণয়নের ব্যাপারে অথবা কোনও প্রস্তাবের পক্ষে ও বিপক্ষে সমানসংখ্যক ভোটসংখ্যা হয় তখন তিনি

তাঁহার নির্ণায়ক ভোট ( Casting Vote ) প্রদান করিয়া কমন্সসভার অচল অবস্থার অবসান করেন। তবে নির্ণায়ক ভোট প্রদান করিবার সময়েও এমন-ভাবে ভোটপ্রদান করেন যাহাতে কমন্সসভা সংশ্লিষ্ট বিষয়টি সম্বন্ধে পূর্ণ-বিবেচনা করিবার সুযোগ পায়। কমন্সসভার সময়ের যাহাতে সদ্ব্যবহার হয়, সবগুলি দলেরই স্বার্থ যাহাতে রক্ষিত হয়, কেহ যেন পার্লামেন্টের বিভিন্ন নিয়ম-কানুনের অন্যায় সুযোগ গ্রহণ না করে অথবা ইহার কাজে বিঘ্ন সৃষ্টি না করে, এবং বিতর্কের সময় যাহাতে কাহারও উপর ব্যক্তিগত আক্রমণ না হয় অথবা তিক্ত আবহাওয়ার সৃষ্টি না হয়—সেদিকে লক্ষ্য রাখার দায়িত্ব হইতেছে স্পীকারের। যদি কোন ক্ষেত্রে পূর্বেকার নজির, সিদ্ধান্ত অথবা নির্দেশসমূহ স্পষ্ট বলিয়া মনে হয়, তবে স্পীকার কমন্সসভার মর্যাদা, ঐতিহ্য এবং প্রথাগত বিধানের প্রতি লক্ষ্য রাখিয়া কমন্সসভার অধিবেশন পরিচালনা করেন।

কমন্সসভার অধিবেশনের বিভিন্ন নিয়মকানুনের ব্যাখ্যা করা এবং বৈধতার প্রশ্নের চূড়ান্ত মীমাংসা করার দায়িত্বও স্পীকারের। মুলতুবী প্রস্তাবে (closure motion) অনুমতি দেওয়া অথবা না দেওয়ার অধিকার স্পীকারের আছে। যখন কমন্সসভার অধিবেশন চলিতে থাকে, তখন হয়ত কোন গুরুত্বপূর্ণ বিষয়ে একসংগে একাধিক সদস্য বক্তৃতা প্রদান করিতে চাহিতে পারেন। তখন স্পীকার ঠিক করেন কাহাকে কতটা বক্তৃতা দেওয়ার সুযোগ প্রদান করা হইবে। কোন সদস্য যদি কমন্সসভার শৃংখলা নষ্ট করেন অথবা অশোভনীয় উক্তি করিয়া ইহার মর্যাদা নষ্ট করেন, তবে স্পীকার তাঁহাকে সতর্ক করিয়া দিতে পারেন এবং চরম অবস্থায় কমন্সসভা হইতে বহিষ্কারও করিয়া দিতে পারেন।

বিভিন্ন বিল যখন আইনে পরিণত হইবার জন্য কমন্সসভায় উত্থাপিত হয়, তখন কোন্ বিলগুলি অর্থসংক্রান্ত বিল, তাহা স্পীকার ঠিক করেন। সর্বশেষে স্পীকার হইতেছেন কমন্সসভার মুখপাত্র, স্পীকারের মাধ্যমেই কমন্সসভার সদস্যগণ সমষ্টিগতভাবে রাজা বা রাণীর সংগে সাক্ষাৎ করিতে পারেন। কমন্স-সভার কোন সদস্যের বিরুদ্ধে যদি অধিকার লংঘনের অভিযোগ থাকে, তবে সেই অভিযোগ বিবেচনা করিয়া সে সম্বন্ধে সিদ্ধান্ত গ্রহণ করিয়া থাকেন স্পীকার। তাহা ছাড়া, স্পীকার কমন্সসভার বিভিন্ন স্থায়ী কমিটিগুলির সভাপতিদের নিযুক্ত করেন।

স্পীকারের পদমর্যাদা এবং বিভিন্ন কাজ সম্বন্ধে আলোচনা করিলে ইহা স্পষ্ট প্রতিভাত হয় যে স্পীকারের ব্যক্তিগত কর্মকুশলতা, বুদ্ধি-বিবেচনা, রাজনৈতিক ক্রিয়াকলাপ সম্বন্ধে অভিজ্ঞতা, আইনশাস্ত্র সম্বন্ধে জ্ঞান এবং ব্যক্তিত্ব না থাকিলে কোন স্পীকারই উপযুক্ত ভাবে এই দায়িত্বপূর্ণ কাজ নির্বাহ করিতে পারেন না।

**আমেরিকার জনপ্রতিনিধি সভার স্পীকার এবং ইংলণ্ডের কমন্সসভার স্পীকারের মধ্যে পার্থক্য (Speaker of the U. S. House of Representatives vs. Speaker of the U. K House of Commons.):**

আমেরিকার জনপ্রতিনিধি সভার (House of Representatives) স্পীকারের সহিত ইংলণ্ডের কমন্সসভার স্পীকারের কয়েকটি ব্যাপারে অমিল আছে। আমেরিকার জনপ্রতিনিধিসভার স্পীকারের কার্যকলাপ ২ বৎসর, তিনি কখনই দল-নিরপেক্ষ থাকেন না। বরং, জনপ্রতিনিধিসভায় তিনি আইন প্রণয়ন কাজের পরিচালনা করেন। আমেরিকায় সরকারের ক্ষমতার স্বতন্ত্রীকরণ হওয়ায় শাসনবিভাগের কর্মকর্তাগণ আইন প্রণয়নের ব্যাপারে হস্তক্ষেপ করেন না। সুতরাং আইন প্রণয়নের ক্ষেত্রে জনপ্রতিনিধি সভার নেতৃত্ব করিবার দায়িত্ব আসিয়া পড়ে স্পীকারের উপর। তিনিই প্রকৃতপক্ষে সংখ্যাগরিষ্ঠ দলের নেতা। আমেরিকায় জনপ্রতিনিধিসভার স্পীকারের নির্বাচন কখনই সর্ববাদি-সম্মত হয় না। তবে জনপ্রতিনিধিসভার সভাপতি হিসাবে স্পীকার সভার বিভিন্ন নিয়মকানুনের ব্যাখ্যা করিয়া থাকেন। সুতরাং দেখা যাইতেছে, ইংলণ্ডের কমন্সসভার স্পীকার এবং আমেরিকার জনপ্রতিনিধিসভার স্পীকারের মধ্যে মূলগত পার্থক্য রহিয়া গিয়াছে। কমন্সসভার স্পীকারের পদমর্যাদা যেরূপ ঐতিহ্যমণ্ডিত, জনপ্রতিনিধিসভার স্পীকারের পদমর্যাদা সেইরূপ ঐতিহ্যমণ্ডিত নহে। তাহা ছাড়া, আমেরিকার জনপ্রতিনিধিসভার স্পীকার কখনই ইংলণ্ডের কমন্সসভার স্পীকারের ন্যায় দল-নিরপেক্ষ থাকেন না।

## বৃটেনের কমিটি ব্যবস্থা (Committee System)

বর্তমানকালে আইন পরিষদগুলির কাজের চাপ খুব বাড়িয়া যাওয়ায় প্রত্যেক আইনসভাই সাধারণতঃ কতিপয় কমিটির মাধ্যমে দ্রুত আইনসভার কাজগুলি সম্পন্ন করিতে চাহে। ইংলণ্ডে কমন্সসভায়ও আমরা এই ব্যবস্থা দেখিতে পাই। কমন্সসভার প্রতিটি অধিবেশন আরম্ভ হইবার পূর্বে কয়েকটি কমিটি গঠন করা হয়। এই কমিটিগুলির সদস্য নির্বাচিত করে নির্বাচনী কমিটি (Committee of Selection)। সরকারী দল এবং বিরোধী দল সম্মিলিতভাবে নির্বাচনী কমিটি গঠন করে। ইংলণ্ডে আমরা নিম্নলিখিত কমিটিগুলি দেখিতে পাই:—

প্রথমতঃ, আমরা দেখিতে পাই সরকারী বিলের উপর স্থায়ী কমিটি (Standing Committee on Public bills)—এই প্রকার পাঁচটি কমিটি আছে এবং প্রত্যেকটির সদস্যসংখ্যা ৩০ হইতে ৫০ জনের ভিতর এবং

প্রত্যেকটির আরও অতিরিক্ত ১৫ হইতে ২০ জন সদস্য গ্রহণ করিবার অধিকার আছে।

দ্বিতীয়তঃ, বিলগুলিকে আইনে পরিণত করিবার সময় দ্বিতীয় পাঠ হইয়া গেলে বিলগুলিকে সিলেক্ট কমিটির নিকট পাঠান হয়। সিলেক্ট কমিটিগুলি গঠিত হয় এই বিলগুলি বিচার বিবেচনা করিয়া দেখিবার জন্য এবং সেগুলি সম্বন্ধে রিপোর্ট পেশ করিবার জন্য। সিলেক্ট কমিটির সদস্য সংখ্যা থাকে ১৫ জন। তৃতীয়তঃ সেসনাল কমিটিগুলি ( Sessional Committee ) কোন বিশেষ অধিবেশনে গঠিত হয় বিভিন্ন ব্যাপারে আবেদনপত্রগুলি পরীক্ষা করিয়া দেখিবার জন্য। চতুর্থতঃ বিশেষ স্বার্থ সম্পর্কিত বেসরকারী বিল কমিটিগুলির ( Private Bills Committees ) প্রত্যেকটি চারজন সদস্য লইয়া গঠিত হয়। এইগুলির কাজ হইল যে সমস্ত বে-সরকারী বিল সম্পর্কে পার্লামেন্টে আপত্তি তোলা হয় সেগুলি সম্বন্ধে বিচার-বিভাগীয় তদন্তের অনুরূপ তথ্যানুসন্ধান করা ; বিভিন্ন দলের সাক্ষ্য গ্রহণ করার পর এই কমিটিগুলি পার্লামেন্টে তথ্যানুসন্ধানের রিপোর্ট দাখিল করে। পঞ্চমতঃ, আমরা সমগ্র সভার একটি কমিটি ( Committee of the Whole House ) দেখিতে পাই। ইহা প্রকৃতপক্ষে কমন্সসভারই একটি বিশেষ রূপ ; কেননা, কমন্সসভার প্রত্যেক সদস্যই এই কমিটির সদস্য। এই সভায় স্পীকার সভাপতিত্ব করেন না। এই সভার জন্য আলাদা একজন সভাপতি থাকেন। এই সভার কাজকর্ম অপেক্ষাকৃত কম আনুষ্ঠানিক। স্পীকার কমিটির সদস্য হিসাবে একবারের বেশী কথা বলিতে পারেন। কিন্তু কমন্সসভার সদস্য হিসাবে তিনি কমন্সসভার কাজ পরিচালনার ব্যাপার ছাড়া কথা বলিতে পারেন না। সমগ্র সভার কমিটি সম্বন্ধে র‍্যামসে মুর ( Ramsay Muir ) বলেন, "No bill, however important, ought to be discussed in a Committee of the whole House···the work of detailed consideration and amendment ought to be entrusted to those members who have special qualifications for dealing with the subject of the bill."

যখন সরকারের আয়-ব্যয় সম্পর্কিত বিলগুলি লইয়া কমন্সসভায় আলোচনা চলে, তখন কমন্সসভায় দুইটি কমিটি থাকে। একটি হইতেছে "সমগ্র কক্ষ সরবরাহ কমিটি" ( The Committee of Supply ) এবং অপরটি হইতেছে "সমগ্র কক্ষ উপায়-নির্ধারণী কমিটি" ( The Committee of Ways and Means ).

ইংলণ্ড ও আমেরিকার কমিটি ব্যবস্থার মধ্যে কিছু পার্থক্য আছে। প্রথমতঃ, ইংলণ্ডে কমিটিগুলি নির্বাচিত হয় নির্বাচনী কমিটি (Committee of

Selection ) কর্তৃক। প্রত্যেকটি রাজনৈতিকদলের প্রতিনিধিদের লইয়া এই কমিটি গঠিত হয়। কিন্তু মাকিন যুক্তরাষ্ট্রে, রাজনৈতিক দলগুলির পরিচালকমণ্ডলী একটি কমিটি মনোনয়ন করেন এবং সেই কমিটি প্রত্যেক দলের সদস্যগণকে লইয়া নির্বাচনী কমিটি গঠন করে। দ্বিতীয়তঃ, মার্কিন যুক্তরাষ্ট্রে প্রতিটি বিল আলোচনার পূর্বেই কমিটিতে প্রেরিত হয়। তাহাতে কমিটি বিলগুলির প্রভূত পরিবর্তন করিতে সক্ষম হয়। কিন্তু ইংলণ্ডে প্রত্যেকটি বি লর দ্বিতীয় পাঠ এবং বিতর্কমূলক আলোচনা শেষ হইয়া গেলে বিলটি কমিটিতে প্রেরিত হয়। তৃতীয়তঃ ইংলণ্ডে সরকারী বিল এবং বেসরকারী বিলের মধ্যে পার্থক্য করা হয় এবং ইহাদের জন্য আলাদা কমিটি করা থাকে। কিন্তু মার্কিন কংগ্রেসে সরকারী এবং বেসরকারী বলিয়া বিলগুলির কোন শ্রেণীবিভাগ নাই কমন্সসভার কমিটিগুলির সভাপতিগণ বিলগুলি সম্বন্ধে নিরপেক্ষ থাকেন। মাকিন কংগ্রেসের বিভিন্ন কমিটির সভাপতিগণ বিলগুলি সম্বন্ধে নিরপেক্ষ ত' থাকেনই না, বরং নিজেদের ইচ্ছানুযায়ী তাঁহার বিলগুলির পরিবর্তন করিয়া থাকেন। অনেক সময় কমিটির সভাপতির নামে আইনের নামকরণ হয়, যেমন, সারম্যান আইন, রোজার আইন, ইত্যাদি।

## সংক্ষিপ্তসার

১। ইংলণ্ডের আইনসভা হইতেছে King-in-Parliament; আইনসভার দুইটি কক্ষ আছে, যথা, লর্ডসভা ও কমন্সসভা। লর্ডসভার ক্ষমতা অনেক কমিয়া গিয়াছে। লর্ডসভায় অর্থসংক্রান্ত বিল উত্থাপিত হইতে পারে না, অথবা অর্থসংক্রান্ত বিল অনুমোদনের জন্য লর্ডসভার অনুমতির প্রয়োজন হয় না। অন্যান্য বিল আইনে পরিণত হইতে হইলে লর্ডসভার অনুমোদনের প্রয়োজন। লর্ডসভা কোনও বিলের আইনে পরিণত হওয়া এক বৎসর পিছাইয়া দিতে পারে। লর্ডসভা বিচার বিভাগীয় ক্ষমতাও ভোগ করে। যুক্তরাজ্যের ও আয়ারল্যাণ্ডের সর্বোচ্চ আপীল আদালত হইল লর্ডসভা। তাহাছাড়া, কমন্সসভা যদি কোন উচ্চপদস্থ রাজকর্মচারীকে অপসারণ করিবার ( impeachment ) প্রস্তাব আনয়ন করে, তখন লর্ডসভা ইহার আদালত হিসাবে কাজ করে।

লর্ডসভার বিরুদ্ধে অনেক সমালোচনা করা হইয়াছে এবং এইজন্য ইহার বিলোপসাধন করার প্রস্তাব করা হইয়াছে। কিন্তু, অবস্থার পরিপ্রেক্ষিতে মনে হয়, লর্ডসভাকে বিলুপ্ত না করিয়া ইহার সংস্কার সাধন করা উচিত। লর্ডসভা ও কমন্সসভার সদস্যদের কতিপয় অধিকার ( privileges ) আছে।

কমন্সসভার সদস্যগণ জনগণ কর্তৃক নির্বাচিত হন। কমন্সসভার সংখ্যাগরিষ্ঠ দলের নেতাই প্রধানমন্ত্রী নির্বাচিত হইয়া থাকেন। কমন্সসভা যদি মন্ত্রীসভার বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব পাশ করে, তবে মন্ত্রীসভাকে পদত্যাগ করিতে হয়। অর্থসংক্রান্ত বিল একমাত্র কমন্সসভাতেই উত্থাপিত হইতে পারে। সরকারের কাজ কর্মের বিভিন্ন ব্যাপারে কমন্সসভা মন্ত্রীগণকে প্রশ্ন করিতে পারে এবং মন্ত্রীগণও সেই সকল প্রশ্নের জবাব দিতে বাধ্য থাকেন। কিন্তু বর্তমানে ইংলণ্ডে মন্ত্রীসভার ক্ষমতা এত বাড়িয়া গিয়াছে যে পার্লামেন্টের পক্ষে নিজের কর্তৃত্ব ও ক্ষমতা সুপ্রতিষ্ঠিত করা সম্ভবপর হয় না। প্রধানমন্ত্রীর পরামর্শক্রমে রাজা যে কোন সময়েই কমন্সসভা ভাংগিয়া দিতে পারেন।

২। ইংলণ্ডে কোন বিল আইনে পরিণত হইলে বিলটির তিনটি পাঠ (Three readings) হয়। অর্থসম্বন্ধীয় বিলগুলিকে তিনভাগে বিভক্ত করা হয়; যথা, অর্থবিল, বিনিয়োগ বিল, এবং সঞ্চিত তহবিল বিল। বিভিন্ন বিলগুলি আইনে পরিণত হইবার পথে বৃটেনের কমিটি ব্যবস্থার একটি বিশেষ ভূমিকা আছে। দ্বিতীয় পাঠের পর বিভিন্ন বিল ষ্ট্যাণ্ডিং কমিটিতে পাঠান হয়। অথবা সমগ্র সভার কমিটির প্রস্তাব অনুযায়ী বিলটিকে সিলেক্ট কমিটিতে প্রেরণ করা হয়। সরকারী আয়ব্যয়ের উপরেও কমন্সসভার বিশেষ কর্তৃত্ব আছে। কম্পট্রোলার ও অডিটার জেনারেল সরকারী আয়-ব্যয়ের হিসাব পরীক্ষা করিয়া যে রিপোর্ট প্রদান করেন, তাহা হাউস অব কমন্স কর্তৃক সরকারী হিসাবের উপর স্থায়ী কমিটির (Standing Committee on Public Accounts) নিকট পাঠান হয়। এই কমিটি সরকারী আয়-ব্যয় সম্পর্কে সরকারের নিকট হইতে কৈফিয়ৎ তলব করিতে পারে।

৩। কমন্সসভার স্পীকার সর্বদাই দল-নিরপেক্ষ থাকেন। এমন কি কমন্স সভার বাইরেও তিনি তাঁহার ব্যক্তিগত রাজনৈতিক মতামত প্রকাশ করেন না। অথবা রাজনৈতিক দলগুলির সভাসমিতিতে যোগদান করেন না। তিনি কমন্সসভার সভায় সভাপতিত্ব করেন এবং যদি কোন প্রস্তাবের পক্ষে ও বিপক্ষে কখনও সমান ভোটসংখ্যা হয় তবে স্পীকার তাঁহার নির্ণায়ক ভোট (Casting Vote) প্রদান করেন। কমন্সসভার অধিবেশনের মুলতুবী প্রস্তাবে অনুমতি দেওয়া বা না দেওয়ার অধিকার স্পীকারের আছে। আমেরিকার জনপ্রতিনিধি সভার স্পীকার কিন্তু দল-নিরপেক্ষ নহেন; বরং তিনি আইন প্রনয়ণ কাজ পরিচালনা করিতে পারেন। কারণ, প্রকৃতপক্ষে তিনিই জনপ্রতিনিধি সভার সংখ্যা গরিষ্ঠ দলের নেতা।

## Exercises

1. Describe the composition and functions of the House of Lords. Do you think that the House of Lords serves any useful purpose in the English Constitutional System? Give reasons for your answer. ( ৪৩—৪৭ পৃষ্ঠা )

2. "The House of Lords should be abolished, retained in its present form, or reformed." With which of these views do you agree? Give reasons for your answer. ( ৪৫—৪৮ পৃষ্ঠা )

3. Discuss the privileges of (a) the members of the House of Lords and (b) the members of the House of Commons. ( ৪৮—৪৯ পৃষ্ঠা )

4. Indicate the different stages through which a Public Bill must pass before it can become an Act of the Parliament. ( ৪৯—৫০ পৃষ্ঠা )

5. Write a note on the Law-making process of the British Parliament. ( ৪৯—৫০ পৃষ্ঠা )

6. Trace the progress of a money bill in the British Parliament from its inception to Royal assent. ( ৫০—৫২ পৃষ্ঠা )

7. How are the Private bills passed by the House of Commons? What do you mean by "Provisional Orders?" ( ৫৩—৫৪ পৃষ্ঠা )

8. Discuss the functions of the House of Commons. ( ৫৪—৫৫ পৃষ্ঠা )

9. "The British legislature is anything but legislative in its main functions."—Do you agree with this view? Give reasons for your answer. ( ৫৪—৫৫ পৃষ্ঠা )

10. "His Majesty's opposition is no idle phrase."—Discuss. ( ৫৬—৫৯ পৃষ্ঠা )

11. "The efficiency of the Parliamentary System in Great Britain is largely due to His Majesty's loyal opposition."—Discuss the statement. ( ৫৬—৫৯ পৃষ্ঠা )

12. Discuss the positions and functions of the Speaker of the British House of Commons, and compare his position and functions to those of the Speaker of the House of Representatives in the U. S. A. ( ৫৯—৬১ পৃষ্ঠা )

13. Give an outline of the Committee System in the British Parliament. ( ৬১—৬৩ পৃষ্ঠা )

# পঞ্চম অধ্যায়

## বৃটেনের দলব্যবস্থা
## ( Party System in Great Britain )

**ইংলণ্ডের রাজনৈতিক দলব্যবস্থার প্রধান বৈশিষ্ট্য ( Main features of the party system in England ) :**

পার্লামেণ্টারী গণতন্ত্রের মূল ভিত্তিই হইতেছে রাজনৈতিক দলব্যবস্থা। ব্রাইসের ভাষায় "Parties are inevitable. No free large country has been without them. They bring order out of the chans of a multitude of voters." দলগুলি জনমত গঠন করে এবং নির্বাচনের সময় জনসাধারণের ভোটের সাহায্যে পার্লামেণ্টে সদস্যসংখ্যার দিক হইতে সংখ্যাগরিষ্ঠতা অর্জন করিয়া সরকার গঠন করিতে চেষ্টা করে। যে দল পার্লামেণ্টে সংখ্যাগরিষ্ঠতা অর্জন করে, সেই দলই সরকার গঠন করে এবং সরকারী দলের পর সর্ববৃহৎ রাজনৈতিক দলটি বিরোধী দল হিসাবে কাজ করে। অনেক বিষয়ে পার্লামেণ্টের ভিতরে এবং পার্লামেণ্টের বাহিরে রাজনৈতিক দলগুলির ক্রিয়াকলাপে অনেক পার্থক্য থাকে। কিন্তু, দলগুলি প্রায় সমপদ্ধতিতেই সংগঠিত হয়। পার্লামেণ্টের ভিতরে দলীয় নেতার নির্দেশে সদস্যগণকে কাজ করিতে হয়। দলীয় নেতার নির্দেশ কার্যকরী করিবার জন্য কয়েকজন হুইপ থাকেন। পার্লামেণ্টের বাহিরে দলের কেন্দ্রীয় পরিচালন কমিটি দলের কর্মসূচী গঠন ও নিয়ন্ত্রণ করে। কিন্তু দলের বৃহত্তর স্বার্থে কেন্দ্রীয় পরিচালন কমিটি পার্লামেণ্টারী দলের ক্রিয়াকলাপেও হস্তক্ষেপ করিতে পারে। পার্লামেণ্টের নির্বাচনকেন্দ্রগুলির সহিত যোগসূত্র রক্ষা করা, প্রার্থী মনোনয়ন এবং নির্বাচনের সহিত জড়িত বিভিন্ন কাজ করিবার জন্য প্রত্যেক রাজনৈতিক দলেরই স্থানীয় সংগঠন থাকে। ১৮৩২ সালের সংস্কার আইন অনুযায়ী ভোটাধিকার বিস্তারের পর হইতে বিভিন্ন "রেজিস্ট্রেশন সোসাইটি" এবং "ককাস" (caucus) গুলি স্থানীয় দলীয় সংগঠনের ভিত্তি স্থাপন করে। বর্তমানে ইংলণ্ডে রাজনৈতিক দল প্রধানতঃ দুইটি, রক্ষণশীল দল ও শ্রমিক দল। পূর্বে উদারনৈতিক দল বিশেষ প্রভাবশালী ছিল। কিন্তু, বর্তমানে উদারনৈতিক দলের প্রভাব নাই বলিলেই হয়। ইংলণ্ডের দলব্যবস্থা অত্যন্ত অনমনীয় ( rigid ) ফ্রান্সের মত একটি দলের সদস্যের যখন খুশী তখনই অন্য দলে চলিয়া যাওয়া ইংলণ্ডে দেখা যায় না।

ইংলণ্ডের রাজনৈতিক ব্যবস্থায় দলব্যবস্থার গুরুত্ব অপরিসীম। সরকারী দলের নেতৃত্বই প্রধানমন্ত্রীকে এত ক্ষমতা দিয়াছে। দলীয় সংগঠনই ক্যাবিনেটের নীতির মধ্যে ঐক্য ও সংহতি বজায় রাখে। কমন্সসভায় একটি রাজনৈতিক দলের সংখ্যাগরিষ্ঠতাই ক্যাবিনেটকে ক্ষমতাশালী হইতে সাহায্য করে। আবার বিরোধী দলের সুসংগঠনই ক্যাবিনেটকে স্বেচ্ছাচারিতা কমাইতে বাধ্য করে।

**ইংলণ্ডের দলীয় ব্যবস্থার ইতিহাস (History of the party system in England):**

(ইংলণ্ডের দলীয় ব্যবস্থার ইতিহাস সম্বন্ধে যে আলোচনা প্রথম অধ্যায়ে করা হইয়াছে তাহা দ্রষ্টব্য।)

ইংলণ্ডের রাজনৈতিক দল-ব্যবস্থার সৃষ্টি হয় ইয়র্কিস্ট ও ল্যাঙ্কাস্ট্রিয়ানদের মধ্যে কলহ হইতে। তখনকার দিনে নির্বাচন বা ভোটের মাধ্যমে দলগত শক্তির পরীক্ষা হইত না। বারুদ ষড়যন্ত্র (Gunpowder plot) এবং গোলাপ যুদ্ধই (War of the Roses) ইহার প্রমাণ। পরে ধর্মীয় ভিত্তিতেও জনসাধারণের মধ্যে দুইটি ভাগ হইয়া যায়, একটি দল ছিল প্রোটেস্ট্যাণ্ট এবং অপরটি ছিল রোমান ক্যাথলিক। তাহা ছাড়া একদল লোক পিউরিটান মতাবলম্বী বলিয়া পরিচিত হইতেন। এই ধর্মীয় ভিত্তি হইতেই রাজনৈতিক দলব্যবস্থার ভিত্তি রচিত হয় এবং তৃতীয় উইলিয়মের সময় হুইগ এবং টোরী এই দুইটি রাজনৈতিক দল প্রাধান্য বিস্তার করে। ১৮৩২ সালের সংস্কার আইন (The Reform Act of 1832) প্রণীত হইবার পর হুইগ এবং টোরী দলের স্থানে আমরা যথাক্রমে রক্ষণশীল (Conservative) এবং উদারনৈতিক (Liberal) দলের সৃষ্টি দেখিতে পাই। ইংলণ্ডে উনবিংশ শতাব্দীর রাজনৈতিক ইতিহাস প্রকৃতপক্ষে রক্ষণশীল এবং উদারনৈতিক দলের মধ্যে প্রতিদ্বন্দ্বিতার ইতিহাস। ১৮৯০ সালের পূর্ব পর্যন্ত শ্রমিক দল (Labour Party) পার্লামেণ্টে দলগত রূপ পায় নাই। ১৮৯৯ সালে বিভিন্ন শ্রমিকসংঘ এবং সমাজতান্ত্রিক সংস্থাগুলি পার্লামেণ্টের সদস্য নির্বাচনে অধিকসংখ্যক প্রার্থী দাঁড় করাইবার সিদ্ধান্ত গ্রহণ করে। ইহার ফলে শ্রমিক-সংঘ সমবায় সমিতি, সমাজতান্ত্রিক প্রতিষ্ঠান প্রভৃতি লইয়া গঠিত একটি ফেডারেশনের সৃষ্টি হয় এবং ইহাই কয়েক বৎসর পর শ্রমিকদল বলিয়া পরিচিত হইতে থাকে। বিংশ শতাব্দীর গোড়ার দিকেও উদারনৈতিক দলের যথেষ্ট প্রভাব ছিল। কিন্তু প্রথম মহাযুদ্ধের পর হইতেই উদারনৈতিক দলের প্রভাব ক্রমেই কমিয়া যায় এবং শ্রমিকদলের প্রভাব ক্রমেই বাড়িয়া যায়। বর্তমানে ইংলণ্ডে রক্ষণশীল দল এবং শ্রমিকদলই প্রধান। বর্তমানে পার্লামেণ্টে

উদারনৈতিক দলের একজন সদস্যও নাই। তাহা ছাড়া, ইংলণ্ডেও একটি সাম্যবাদীদল (Communist Party) প্রতিষ্ঠিত হইয়াছে। কিন্তু, ইংলণ্ডের রাজনৈতিক জীবনে ইহার প্রভাব খুবই অকিঞ্চিৎকর।

বর্তমানে ইংলণ্ডে আমরা প্রকৃতপক্ষে দুই দলীয় ব্যবস্থা দেখিতে পাই। গণতন্ত্রের সাফল্যের পক্ষে ইহা খুবই প্রয়োজনীয়। কেননা, ইহাতে সরকারের কর্মকুশলতা বাড়িয়া যায়।

**বিভিন্ন রাজনৈতিক দলের উদ্দেশ্য ও কর্মসূচী** (Aims and programmes of the political parties) :

**রক্ষণশীল দল** (Conservative Party)—ইংলণ্ডে রক্ষণশীল দল (Conservative Party) সাধারণতঃ বড় বড় শিল্পপতি, মহাজন, ব্যাংক মালিক, ভূম্যধিকারী এবং গোঁড়া মতবাদসম্পন্ন লোকদের প্রতিনিধিত্ব করে। বিভিন্ন শিল্প জাতীয়করণ করার পক্ষপাতী তাঁহারা নহেন। ব্যক্তিগত শিল্পোন্নয়নের প্রয়াস রক্ষা করার ব্যাপারে রক্ষণশীল দল সর্বদাই উন্মুখ। এই দল সাম্রাজ্যবাদের পৃষ্ঠপোষক।

ডক্টর ফাইনারের মতে "The social institutions favoured by Conservatives are Crown and national unity, Church, a powerful governing class, and the freedom of private property from state interference." ১৯৪৯ সালে রক্ষণশীল দল ইংলণ্ডে পূর্ণকর্মের স্থান (Full Eemployment) বজায় রাখাই কর্মসূচী হিসাবে ঘোষণা করে। ১৯৫১ সালের নির্বাচনী প্রচারে রক্ষণশীল দল গৃহ-ব্যবস্থার (Housing) উপর গুরুত্ব প্রদান করে। ১৯৫৫ সালে নির্বাচনী প্রচারে রক্ষণশীল দলের প্রতিশ্রুতি ছিল, "Prosperity through free enterprise" অর্থাৎ, 'নিয়ন্ত্রণবিহীন অর্থনৈতিক ব্যবস্থার মাধ্যমে সমৃদ্ধি'। উদারনৈতিক দল এবং রক্ষণশীল দল উভয়েই ধনতান্ত্রিক ব্যবস্থার কাঠামোয় কাজ করিত। কিন্তু প্রথম মহাযুদ্ধে এবং পরবর্তীকালে ১৯১৯ সালের বিশ্বব্যাপী মন্দা বিভিন্ন দেশের অর্থনৈতিক কাঠামোর উপর বিশেষ চাপের সৃষ্টি করায় শিল্প জাতীয়করণ ইত্যাদি রাষ্ট্রীয় হস্তক্ষেপের দিকে অনেকেরই দৃষ্টি আকৃষ্ট হয়, এবং শ্রমিক দলও ক্রমশঃ জনপ্রিয় হইতে থাকে। ইহাতে উদারনৈতিক দল ক্রমশঃ জনপ্রিয়তা হারাইতে থাকে।

**শ্রমিক দল** (Labour Party)—শ্রমিক দলের (Labour Party) সংগঠনে বিভিন্ন শ্রমিকসংস্থা ও শ্রমিকসংঘেরই প্রাধান্য বেশী। এই দলের নীতি হইল বিভিন্ন শিল্পগুলিকে ব্যক্তিগত মালিকানা হইতে রাষ্ট্রীয় মালিকানায় লইয়া আসা এবং সমস্ত শ্রমিককেই সমাজের কল্যাণের কাজে নিয়োজিত

করা। তবে শ্রমিক দল শাসনতান্ত্রিক নিয়মকানুনে বিশ্বাসী এবং শিল্পগুলি জাতীয়করণ করা হইলে মালিকদের ক্ষতিপূরণ দেওয়ার নীতিও সমর্থন করে। শ্রমিকদল সমাজতন্ত্র অপেক্ষা গণতন্ত্রের প্রতি অধিকতর গুরুত্ব আরোপ করে। গণতান্ত্রিক উপায়ে সমাজতন্ত্রকে প্রতিষ্ঠিত করাই শ্রমিকদের লক্ষ্য।

শ্রমিকদল এবং রক্ষণশীলদলের মধ্যে কয়েকটি বিষয়ে সংগতি দেখিতে পাওয়া যায়। বিশেষতঃ যখন শ্রমিকদলে দক্ষিণপন্থীদের প্রাধান্য থাকে তখন ইহা সমাজের কোন মৌলিক পরিবর্তন চাহে না। শিল্পের জাতীয়করণ করা হইলেও মালিকদের ক্ষতিপূরণ দেওয়া হয়। ১৯১৮ সালে শ্রমিকদল কর্তৃক প্রদত্ত সমাজতন্ত্রের সংজ্ঞায় বলা হইয়াছিল "উৎপাদনের উপকরণ বণ্টন এবং বিনিময় বিষয়ে সামাজিক কর্তৃত্বই" সমাজতন্ত্র। কিন্তু পরবর্তীকালে শ্রমিক দলের নেতা মরিসন এই সংজ্ঞার পরিবর্তন করেন। তাঁহার মতে সমাজ-সম্পর্কিত বিষয়সমূহে সামাজিক দায়িত্ব প্রতিষ্ঠা করার নীতিই সমাজতন্ত্র। ইংলণ্ডের শ্রমিকদল যে সম্পূর্ণভাবে সমাজতান্ত্রিক, তাহা নহে। এই দল কোন কোন ক্ষেত্রে বেসরকারী ক্ষেত্রের অস্তিত্ব সমর্থন করে। সুতরাং এই দলের নীতি অনেকটা মিশ্র-অর্থনীতির (Mixed Economy) নীতি সমর্থন করে। আন্তর্জাতিক সমস্যা সম্বন্ধে শ্রমিকদল ও রক্ষণশীল দলের মধ্যে নীতিগত পার্থক্য খুব কম। দুই দলই কমনওয়েলথ অফ নেশন্‌স্ এবং বৃটিশ উপনিবেশগুলি সম্পর্কে এক মত পোষণ করে। তবে এখানে উল্লেখ করা যাইতে পারে, ইদানীং দ্বিতীয় মহাযুদ্ধের পর যতগুলি দেশ ইংরেজ সাম্রাজ্যের অধীনতা পাশ হইতে মুক্ত হইয়াছে, সেগুলি সবই শ্রমিক দলের আমলে হইয়াছে।

**সাম্যবাদী বা কমিউনিস্ট দল** ( Communist Party ): এই দল ধনতন্ত্রের সম্পূর্ণ অবসান এবং সমাজতন্ত্রের পূর্ণ বিকাশ চায়। যুদ্ধের সময় কমিউনিস্ট দল শ্রমিক দলের সহিত কাজ করিয়া জনগণের উপর কিছু প্রভাব বিস্তার করিয়া ফেলে। ইহাতে শ্রমিকদল পরে কমিউনিস্ট প্রভাবান্বিত সদস্যগণকে দল হইতে বহিষ্কৃত করিয়া দেয়। গত দুইটি নির্বাচনে কমিউনিস্ট দল কমন্সসভায় সদস্য প্রেরণ করিতে পারে নাই।

**উদারনৈতিক দল** ( Liberal Party )—উদারনৈতিক দল এককালে খুবই প্রভাবশীল ছিল। কিন্তু পরবর্তীকালে শ্রমিক দলের ক্রমোন্নতিতে এবং রক্ষণশীলদলের অটুট সংগঠনের ফলে উদারনৈতিক দলের প্রাধান্য নষ্ট হইয়া যায়। উদারনৈতিক দল সামাজিক সংস্কার এবং শিল্প জাতীয়করণ নীতি সমর্থন না করিয়া সরকারী নিয়ন্ত্রণের নীতি সমর্থন করে। বর্তমানে উদার-নৈতিক দলের কোন সুনির্দিষ্ট কর্মপন্থা দেখিতে পাওয়া যায় না,—দলীয় সংগঠনও খুব দুর্বল হইয়া পড়িয়াছে। অধিকাংশ ক্ষেত্রেই আজকাল এই দল মামুলীভাবে রক্ষণশীলদলের নীতি সমর্থন করিয়া থাকে।

## সংক্ষিপ্তসার

১। পার্লামেণ্টারী গণতন্ত্র রাজনৈতিক দলব্যবস্থার উপর নির্ভরশীল। ইংলণ্ডে কমন্সসভায় যে দল সংখ্যাগরিষ্ঠতা অর্জন করে সেই দলের নেতাকেই রাজা মন্ত্রীসভা গঠনের জন্য আহ্বান করেন। তিনি নিজের দলের সদস্যদের মধ্য হইতে তাঁহার মন্ত্রীসভা গঠন করেন। কমন্সসভার দ্বিতীয় বৃহত্তম দলটি বিরোধী দলরূপে পরিচিত হয়। ইংলণ্ডের রাজনৈতিক দলগুলির উদ্দেশ্য পৃথক হইলেও সংগঠন পদ্ধতি প্রায় একরূপ। দলব্যবস্থা সেইদেশে খুবই অনমনীয়। বর্তমানে ইংলণ্ডে আমরা প্রধানতঃ দুইটি রাজনৈতিক দলকেই সক্রিয় দেখিতে পাই। সেই দুইটি হইতেছে রক্ষণশীল দল এবং শ্রমিক দল। উদারনৈতিক দলের প্রভাব বর্তমানে ইংলণ্ডে স্তিমিত হইয়া গিয়াছে। সাম্যবাদী বা কমিউনিস্ট দলও ইংলণ্ডে খুব শক্তিশালী নয়।

২। ইংলণ্ডের রাজনৈতিক দলব্যবস্থার সৃষ্টি হয় ইয়র্কিস্ট ও ল্যাঙ্কাস্ট্রিয়ানদের মধ্যে কলহ হইতে। বারুদ ষড়যন্ত্র ও গোলাপ যুদ্ধে এই কলহ আত্মপ্রকাশ করে। পরবর্তীকালে ধর্মের ভিত্তিতে ইংলণ্ডে দুইটি দলের সৃষ্টি হয়। একটি ছিল প্রটেস্ট্যাণ্ট এবং অপরটি ছিল রোমান ক্যাথলিক। এই ধর্মীয় দলাদলি হইতেই হুইগ ও টোরী নামে দুইটি রাজনৈতিক দলের সৃষ্টি হয়। ১৮৩২ সালের সংস্কার আইন প্রণীত হইবার পরে এই দুইটি দল যথাক্রমে উদারনৈতিক দল ও রক্ষণশীল দল রূপে আত্মপ্রকাশ করে।

### Exercises

1. Discuss the main features of the Party System in England. ( ৬৬—৬৭ পৃষ্ঠা )

2. Give an outline of the rise of the Party System in England. ( এই প্রশ্নের উত্তরের জন্য প্রথম অধ্যায়টি দেখ। )

3. Discuss the aims and programmes of the different Political Parties in England. ( ৬৮—৭০ পৃষ্ঠা )

## ষষ্ঠ অধ্যায়

## বৃটেনের বিচার ব্যবস্থা (Judicial System of Britain)

**ইংলণ্ডের বিচার ব্যবস্থার বৈশিষ্ট্য** (Main features of the Judicial System in England):

ইংলণ্ডের বিচার ব্যবস্থার একটি বিশেষ সুনাম আছে; তাহা হইতেছে এই যে যেই দেশের বিচার ব্যবস্থায় সর্বদাই ন্যায়ের নীতি অনুসরণ করিবার প্রচেষ্টা দেখা যায়; ইংলণ্ডের বিচারবিভাগ সম্বন্ধে কখনও দুর্নীতির অভিযোগ হয় নাই। মার্কিন যুক্তরাষ্ট্রের ন্যায় বৃটেনের বিচার ব্যবস্থার *Judicial Review* করিবার ক্ষমতা নাই। পার্লামেণ্ট প্রণীত কোন আইন বিধিসম্মত কিনা তাহা বিচার করিবার অধিকার বৃটেনের বিচার ব্যবস্থার নাই। ইংলণ্ডে শাসনসংক্রান্ত কোন আলাদা বিচারালয় (Administrative Courts) নাই। সাধারণ বিচারালয়েই (Ordinary Courts) সরকারী কর্মচারীদেরও বিচার হয়। মার্কিন যুক্তরাষ্ট্র অথবা ভারতের নাগরিকদের ন্যায় ইংলণ্ডের নাগরিকদের কোন মৌলিক অধিকার নাই। কিন্তু সেই দেশে কতিপয় আইনের নিয়ম (Rules of Law) সেই নিয়মগুলির ভিত্তিতেই বৃটেনের বিচার ব্যবস্থা নাগরিকদের স্বাধীনতার রক্ষাকবচ হিসাবে একটি বিশেষ ভূমিকা অবলম্বন করে। ইংলণ্ডের বিচার ব্যবস্থার আর একটি বিশেষ বৈশিষ্ট্য হইতেছে এই যে সেই দেশই সর্বপ্রথম জুরীর মাধ্যমে (Jury System) মামলা-মোকদ্দমা বিচার করিবার প্রথা প্রবর্তিত করে। ইংলণ্ডের বিচার ব্যবস্থা খুবই সহজ; একটি মামলার চূড়ান্ত নিষ্পত্তি হইবার পথে সেখানে কোন জটিলতার সৃষ্টি হয় না। ইংলণ্ডের আইনবিদ্‌গণের মধ্যে দুইটি শ্রেণী আছে; একদল হইতেছেন সলিসিটার (Solicitors), তাঁহাদের কাজ হইতেছে মক্কেলদের নিকট হইতে মামলা গ্রহণ করিয়া যুক্তিতর্ক এবং বিচারের জন্য সেইগুলিকে তৈয়ার করা; অপর দল হইতেছেন ব্যারিস্টার, তাঁহাদের কাজ হইতেছে কোর্টে সেই মামলাগুলির বিচারের সময় যুক্তি প্রদান করা অথবা তর্ক-বিতর্ক করা।

**বিচার ব্যবস্থার সংগঠন** (Organisation of the Judiciary)

ইংলণ্ডের বিচারালয়গুলিকে তিন ভাগে বিভক্ত করা যায়; যথা, দেওয়ানী আদালত, ফৌজদারী আদালত এবং ডোমিনিয়ন ও উপনিবেশগুলির জন্য

আপীল আদালত। ছোট ছোট দেওয়ানী বিচারের জন্য একটি ছোট আদালত আছে। ইহাকে বলা হয়, "Court of Summary Jurisdiction." ইহার উপরে কতিপয় কাউন্টি আদালত (County Courts) আছে। এইগুলি ছাড়াও কতিপয় বরো আদালত ( Borough Courts ) আছে। লণ্ডন শহরের কাউন্টি আদালতটিকে "The Mayor's and City of London Court" বলা হয়। কাউন্টি আদালতের এলাকার বাহিরে অধিক অর্থ সম্বন্ধীয় বিবাদগুলির বিচার উচ্চ আদালত ( The High Court of Justice ) অনুষ্ঠিত হয়—ইহা উচ্চতম বিচারালয়ের ( The Supreme Judicature ) একটি অংশ। আদালতের ( High Court ) উপর একটি আপীল আদালত ( Court of Appeal ) আছে। এই আদালতে পাঁচজন বিচারপতি উচ্চ ন্যায় আদালত হইতে ( High Court of Justice ) যে সকল আপীল আসে সেগুলি বিচার-বিবেচনা করেন। লর্ড চ্যান্সেলার ইহার সভাপতিত্ব করেন। উচ্চতম আপীল আদালত হইতেছে লর্ডসভা।

উচ্চ আদালতে ( High Court of Justice ) তিনটি বিভাগ আছে, যথা, (১) রাজা বা রাণীর বিচার বিভাগ ( The King's or Queen's Bench Division ), (২) চ্যান্সারী বিভাগ (The Chancery Division) এবং (৩) ইচ্ছাপত্র, বিবাহ-বিচ্ছেদ এবং নৌবাহিনী সংক্রান্ত বিচার বিভাগ ( The Probate, Divorce and Admiralty Division )।

পূর্বেই বলা হইয়াছে, লর্ডসভাই ইংলণ্ডের উচ্চতম আপীল আদালত। লর্ডসভায় সমস্ত বিচার বিভাগীয় কাজ পরিচালনার জন্য নয়জন আইনজ্ঞ লর্ড আছেন। তাহা ছাড়া, যে সমস্ত লর্ড আইনশাস্ত্রে সুপণ্ডিত, তাঁহারাও বিচারবিভাগ পরিচালনার সময় লর্ডসভায় উপস্থিত থাকিতে পারেন। ইংলণ্ডের ফৌজদারী বিচার ব্যবস্থার সংগঠনে আমরা প্রথমেই ছোট ছোট অপরাধের বিচারের জন্য কতিপয় ক্ষুদ্র দায়রা বিচার বা ম্যাজিস্ট্রেটের আদালত (Petty Sessional or Magistrates' Courts ) দেখিতে পাই। ইহার পরবর্তী আদালত হইল ত্রৈমাসিক আদালত (Quarter Sessions)। এই আদালতে কম গুরুত্বপূর্ণ কতিপয় নির্দিষ্ট অপরাধ সম্বন্ধে লিখিতভাবে অভিযোগ করা যায়। এখানে বিচার জুরীর সাহায্যে হইয়া থাকে। মৃত্যু অথবা যাবজ্জীবন কারাদণ্ডের শাস্তি এই আদালত দেয় না। অপরাধ যদি গুরুতর হয়, তবে ইহা "Assizes" বা সাময়িক আদালতে পাঠান হয়। বৎসরের বিভিন্ন সময়ে বিভিন্ন স্থানে ইহার অধিবেশন বসে। সাময়িক আদালতে দেওয়ানী ও ফৌজদারী উভয় প্রকার মামলার বিচার থাকে। ইহার পরবর্তী উচ্চ আদালত হইতেছে ফৌজদারী আপীল আদালত ( Court of Criminal Appeal )। এই আদালত অধস্তন অন্যান্য আদালত হইতে প্রেরিত আপীল বিচার

বিবেচনা করে। ইহাতে অংশ গ্রহণ করেন ইংলণ্ডের লর্ড চীফ জাস্টিস্ এবং রাজার বা রাণীর বিচার বিভাগের ( The King's or Queen's Bench Division ) বিচারপতিগণ। সকলের উপরে লর্ডসভা। লর্ডসভায় যে সকল ফৌজদারী মামলা এটর্নি জেনারেল কর্তৃক অনুমোদিত হইবার পর আপীলের জন্য প্রেরিত হয়, লর্ডসভা সেগুলির বিচার করে।

ইংলণ্ডের ১৯২৫ সালের উচ্চতর বিচারালয় আইন ( The Supreme Court of Judicature Act, 1925 ) অনুযায়ী বিচারকগণ অসদাচরণ না করিলে তাঁহাদের অপসারণ করা যায় না এবং তাহাও সম্ভবপর হয় যদি পার্লামেণ্টের উভয় কক্ষে তাঁহাদের অপসারণের উদ্দেশ্যে ( impeachmet ) কোন প্রস্তাব অনুমোদিত হয়। বিচারকদের কাজের সমালোচনা কমন্সসভার সদস্যগণ করিতে পারেন না। বিচারকদের বেতন সঞ্চিত তহবিলে ( Consolidated Fund ) ধার্য করা আছে। ইহাতে বিচার পতিগণ কার্যক্ষেত্রে কিছুটা নির্ভীক বা স্বাধীন হইতে পারেন। কিন্তু ইংলণ্ডের বিচার বিভাগ পার্লামেণ্ট কর্তৃক প্রণীত আইনের বৈধতা সম্বন্ধে প্রশ্ন করিতে পারে না। অবশ্য বিচার বিভাগ পার্লামেণ্ট কর্তৃক প্রণীত আইনের ব্যাখ্যা করিতে পারে কর্যক্ষেত্রে বিচার বিভাগ পার্লামেণ্টের ও ক্যাবিনেটের অধীন ; কেন না, বিচারালয়ের কোন সিদ্ধান্ত যদি ক্যাবিনেট অথবা পার্লামেণ্টের নিকট অনভিপ্রেত হয় তবে পার্লামেণ্টে অতি সহজেই আইন প্রণয়ন করিয়া সেই সিদ্ধান্ত বাতিল করিয়া দিতে পারে।

**প্রিভি কাউন্সিল** ( Privy Council ) :

প্রিভি কাউন্সিলের উৎপত্তি হয় নর্মান যুগের রাজার "কিউরিয়া রেজিস্" ( Curia Regis ) বা ক্ষুদ্রতম পরিষদ হইতে। রাজপরিবারের কর্মচারিগণ এবং রাজার ইচ্ছানুযায়ী মনোনীত অভিজাতসম্প্রদায়ের ব্যক্তিগণ ইহাব সদস্য হইতেন এবং রাজাকে শাসন পরিচালনায় সাহায্য করিতেন। পরবর্তীকালে এই পরিষদ দুইভাগে বিভক্ত হয়, প্রথমটি বিচার-বিভাগের কাজ লইয়া ব্যস্ত থাকিত এবং দ্বিতীয়টি শাসনবিভাগের কাজ লইয়া ব্যস্ত থাকিত। দ্বিতীয় বিভাগটিই প্রিভি কাউন্সিল ( Privy Council ) নামে পরিচিত হয়। প্রিভি কাউন্সিলের সদস্যগণ রাজার নিকট নিজেদের কাজের জন্য দায়ী থাকিতেন, পার্লামেণ্টের নিকট নহে। প্রিভি কাউন্সিলের সদস্যসংখ্যা পরবর্তীকালে বাড়িয়া যাওয়ায় রাজার একটি ক্ষুদ্রতর মন্ত্রণা-সভার প্রয়োজন হয় এবং ইহা হইতেই মন্ত্রীসভার উৎপত্তি হয়।

বর্তমানে প্রিভি কাউন্সিলের বিশেষ গুরুত্ব নাই। কেননা, শাসনবিভাগের সমুদয় কাজ পরিচালনা করিবার দায়িত্ব বর্তমানে ক্যাবিনেটের এবং

ক্যাবিনেটকে এজন্য পার্লামেন্টের নিকট দায়ী থাকিতে হয়। প্রিভি কাউন্সিলের কাজ বর্তমানে আনুষ্ঠানিক মাত্র। যদি কখনও প্রিভি কাউন্সিলের সাহায্যের দরকার হয় তাহা হইলে উহার মারফত স-পরিষদ রাজাজ্ঞা ( Order-in-Council ) জারী করা হয়। ইহা নিতান্ত আনুষ্ঠানিক ব্যাপার। সাধারণতঃ, যুদ্ধ ঘোষণা, পার্লামেন্টের সভা আহ্বান করা, স্থগিত রাখা এবং ভংগ করা, অথবা জাতীয় স্বার্থের সহিত জড়িত বিষয়সমূহ সম্বন্ধে আদেশ জারী করা হয় প্রিভি কাউন্সিলের মাধ্যমে। মন্ত্রী এবং অন্যান্য পদস্থ কর্মচারীগণ প্রিভি কাউন্সিলের সভায় শপথ গ্রহণ করেন। প্রিভি কাউন্সিলের বিভিন্ন কমিটির মধ্যে বিচার বিভাগীয় কমিটিই ( Judicial Committee ) প্রধান। ১৮৩৩ সালে রাজার অবশিষ্ট ক্ষমতাগুলি ( Rcsiduary Powers of the Crown ) প্রয়োগ করার জন্য এই কমিটি গঠিত হয়। বিভিন্ন চার্চের কোর্ট হইতে অথবা চ্যানেল দ্বীপের ( chanal island ) কোর্ট হইতে যে সকল আপীল আসে, সেই আপীলগুলি এই কমিটি গ্রহণ করিয়া থাকে, পূর্বে বিভিন্ন ডোমিনিয়নগুলি হইতেও বিভিন্ন আপীল প্রিভি কাউন্সিল গ্রহণ করিত। তাহা ছাড়া নৌবাহিনী, রাজকীয় আদালত, উপনিবেশ এবং কোন কোন ক্ষেত্রে বৃটিশ ডোমিনিয়নের বিচারালয় হইতে মামলার চূড়ান্ত মীমাংসার জন্য আপীল করা হয় এই কমিটিতে।

বর্তমানে প্রিভি কাউন্সিলের সদস্যসংখ্যা প্রায় তিনশত। ক্যাবিনেটের প্রত্যেক সদস্যই প্রিভি কাউন্সিলের সদস্য। বর্তমানে অন্যান্য মন্ত্রীগণও প্রিভি কাউন্সিলের সদস্যপদ লাভ করেন। কাউন্সিলের প্রত্যেক সদস্যই আজীবন সদস্যপদ লাভ করেন। সেইজন্য বর্তমান এবং পূর্ববর্তী ক্যাবিনেট-গুলির সদস্যগণই প্রিভি কাউন্সিলের সংখ্যাগরিষ্ঠ। তাহা ছাড়া, সাহিত্য, আইন, রাষ্ট্রনীতি, অবসরপ্রাপ্ত বিচারপতি অথবা উচ্চপদস্থ সরকারী কর্মচারি-গণকেও প্রিভি কাউন্সিলের সদস্যপদে মনোনীত করা হয়। ক্যাণ্টারবেরী এবং ইয়র্কের আর্চবিশপগণও প্রিভি কাউন্সিলের সদস্যপদ লাভ করেন।

### Exercises

1. Discuss the main features of the British Judicial System. ( ৭১—৭৩ পৃষ্ঠা )

2. Give an outline of the organisation of the Judiciary in England. ( ৭১—৭৩ পৃষ্ঠা )

3. Write a note on the Privy Council. ( ৭৩—৭৪ পৃষ্ঠা )

# সপ্তম অধ্যায়

## ইংলণ্ডের স্থানীয় স্বায়ত্ত-শাসন ব্যবস্থা (Local Government in England)

ইংলণ্ডে আমরা এককেন্দ্রিক শাসনব্যবস্থা দেখিতে পাই। কিন্তু, এই এককেন্দ্রিক শাসন ব্যবস্থার ভিতরে স্থানীয় স্বায়ত্ত শাসন ব্যবস্থার গুরুত্ব কম নহে। পার্লামেণ্টারী গণতন্ত্রে যে স্থানীয় স্বায়ত্ত শাসনব্যবস্থার গুরুত্ব খুব বেশী তাহা উনবিংশ শতাব্দীতে জন স্টুয়ার্ট মিল তাঁহার Representative Government বইয়ে লিখিয়া গিয়াছিলেন। ব্ল্যাকস্টোনের মতে The liberties of England may be ascribed above all things to her local institutions. Since the days of their Saxon ancestors her sons have learned at their own gates the duties and responsibilities of Citizens.

**স্থানীয় শাসনব্যবস্থার সৃষ্টি** ( Rise of Local Government )

ইংলণ্ডের স্থানীয় সরকারের গঠন একটি অপরিকল্পিত ও নেতৃত্বহীন ব্যবস্থার মধ্যে সম্ভবপর হইয়াছে।

"The English system of Local Government is the result of a long historical evolution, for the most part unguided and unplanned."

মুনরো বলেন, ১৮৩৫ সালের পূর্বে ইংলণ্ডে ছোট ছোট অনেকগুলি স্থানীয় শাসনকেন্দ্র ছিল। ১৮৩৫ সালে ইংলণ্ডে Municipal Corporations Act প্রণীত হয় এবং এই আইন অনুযায়ী ইংলণ্ডের বরোগুলিকে ( borough administration ) সুসংগঠিত করা হয়। ১৮৮৮ সালে স্থানীয় সরকার আইন ( Local Government Act ) অনুযায়ী কাউন্টিগুলিকে সুসংগঠিত করা হয়। ১৮৯৪ সালের একটি আইন অনুযায়ী বিভিন্ন জেলা এবং প্যারিস পরিষদগুলিকে (District and Parish Councils) সুসংগঠিত করা হয়। এই আইনে শহরাঞ্চলে এবং গ্রামাঞ্চলে আলাদা আলাদা জেলা গঠন করা হয়। ১৯২৯ সালের স্থানীয় সরকার আইনে বিভিন্ন জেলাকে সম্মিলিত করিয়া স্থানীয় সংগঠনগুলিকে আর্থিক সাহায্য প্রদান করিবার ব্যবস্থা করা হয়। ১৯৩৩

সালের একটি আইনে স্থানীয় কর্তৃপক্ষগুলির সমুদয় ক্ষমতাগুলিকে একটি আইনের মাধ্যমে বিধিবদ্ধ করা হয়। ১৯৪৬ সালের জাতীয় স্বাস্থ্যসেবা আইনে ( National Health Service Act ) আঞ্চলিক বোর্ডগুলির হাতে হাসপাতাল সংগঠন করিবার দায়িত্ব অর্পণ করা হয়। জাতীয় সাহায্য আইনে ( National Assistance Act ) স্থানীয় প্রতিষ্ঠানগুলিকে বৃদ্ধ, পংগু, অন্ধ, মূক এবং বধির লোকদের বাসস্থানের ব্যবস্থা করিবার দায়িত্ব অর্পণ করা হয়। ১৯৪৭ সালের শিশু আইন ( Children Act ) অনুযায়ী অনাথ শিশুদের যত্ন নেওয়ার দায়িত্ব স্থানীয় প্রতিষ্ঠানগুলিকে অর্পণ করা হয়। ১৯৪৫ সালের Local Government Boundaries Commission অনুযায়ী বিভিন্ন কাউন্টি ও বরোর সীমানা নির্ধারণ করিবার জন্য একটি Boundary Commission গঠন করা হয়। ১৯৪৯ সালে এই আইনটি বাতিল করা হয়।

**ইংলণ্ডের স্থানীয় শাসনব্যবস্থার বৈশিষ্ট্য** (Salient Features of the Local Government in England )

ইংলণ্ডের স্থানীয় শাসন ব্যবস্থার নিম্নলিখিত বৈশিষ্ট্যগুলি বিশেষ প্রণিধানযোগ্য। প্রথমতঃ ইংলণ্ডের স্থানীয় শাসনব্যবস্থার উৎপত্তি এ্যাংগ্লো-স্যাক্সন যুগে দেখা যায় এবং তখন হইতেই জনসাধারণ নিজেদের স্থানীয় ব্যাপারের শাসনসংক্রান্ত কাজে নিজেরাই দায়িত্ব লইতেন। দ্বিতীয়তঃ, সময়ের পরিবর্তনের সংগে ইংলণ্ডের স্থানীয় শাসনব্যবস্থা নিজেকে খাপ খাওয়াইয়া লইয়াছে। বিভিন্ন সময়ে বিভিন্ন আইনের ফলে স্থানীয় শাসন প্রতিষ্ঠানগুলির শুধু সংগঠন ব্যবস্থারই পরিবর্তন হয় নাই, কাজেরও পরিবর্তন হইয়াছে। তৃতীয়তঃ, যদিও স্থানীয় শাসন প্রতিষ্ঠানগুলির সংগঠনগুলির মধ্যে যথেষ্ট পার্থক্য আছে, তবুও বিভিন্ন আইনের মাধ্যমে এই শাসন প্রতিষ্ঠানগুলির ক্ষমতা, দায়িত্ব ও কর্মনীতির মধ্যে একটি ঐক্যবোধ আনিবার চেষ্টা করা হইয়াছে। সর্বশেষে, যদিও স্থানীয় শাসন প্রতিষ্ঠানগুলি নিজ নিজ ক্ষেত্রে স্বাধীনতা ভোগ করে তবুও বর্তমানে এই প্রতিষ্ঠানগুলির কাজে কেন্দ্রীয় সরকারের হস্তক্ষেপ ক্রমেই বাড়িয়া যাইতেছে। এই হস্তক্ষেপ আইন প্রণয়নের ক্ষেত্রে, আর্থিক সাহায্য প্রদান করিবার ক্ষেত্রে এবং শাসন পরিচালনার ক্ষেত্রে বিশেষভাবে প্রতিভাত হয়।

**ইংলণ্ডের স্থানীয় শাসন প্রতিষ্ঠানগুলির সংগঠন** ( Organisation of the Local Bodies in England )

ইংলণ্ডের স্থানীয় প্রতিষ্ঠানগুলির মধ্যে প্রধান হইতেছে কাউন্টি। কাউন্টিগুলি দুইপ্রকার ; যথা ঐতিহাসিক কাউন্টি ( Historical Counties )

এবং শাসনতান্ত্রিক কাউন্টি ( Administrative Counties )। এ্যাংগ্লো-স্যাক্সন সায়ার ( Shires ) হইতে ঐতিহাসিক কাউন্টিগুলির সৃষ্টি হইয়াছে; এইগুলির সংখ্যা হইতেছে ৫২; এই কাউন্টিগুলির কোনটিরই কাউন্টি পরিষদ নাই। এইগুলিকে পার্লামেণ্টের সদস্য নির্বাচনের সময় ব্যবহার করা হয়। ১৮৮৮ সালের স্থানীয় সরকার আইন অনুযায়ী ৬২টি শাসনতান্ত্রিক কাউন্টির সৃষ্টি করা হয়। এইগুলির প্রত্যেকেরই একটি কাউন্টি পরিষদ ( County Council ) আছে। এই পরিষদের একজন সভাপতি থাকেন এবং কয়েকজন অল্ডারম্যান ও কাউন্সিলার থাকেন।

কাউন্টি

কাউন্সিলারগণ অল্ডারম্যানগণকে ছয় বৎসরের জন্য নির্বাচিত করেন। কিন্তু তাঁহাদের অর্ধেকই প্রতি তিন বৎসরে অবসর গ্রহণ করেন। বৎসরে চারবার কাউন্টি পরিষদের বৈঠক বসে। গ্রাম্য জেলা পরিষদগুলির কাজ তত্ত্বাবধান করার ক্ষমতা কাউন্টি পরিষদের হাতে থাকে।

কাউন্টি রেট ( County rate ) ধার্য করার ক্ষমতা এবং কেন্দ্রীয় সরকারের অনুমোদনক্রমে টাকা ধার করার ক্ষমতা এই পরিষদের থাকে। তাহা ছাড়া, মাদকদ্রব্য ব্যতীত অন্যান্য ক্ষেত্রে ব্যবসায়ীদের লাইসেন্স প্রদান করিবার ক্ষমতা থাকে কাউন্টির Justice of the Peace-এর হাতে।

কাউন্টিকর্তৃক নিযুক্ত কর্মচারীগণ কাউন্টির প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা ব্যবস্থার তত্ত্বাবধান করিয়া থাকে। প্রতিটি কাউন্টিতে অর্থ, শিক্ষা, জনসাহায্য জনস্বাস্থ্য, গৃহ-ব্যবস্থা, কৃষি, প্রসূতি-ব্যবস্থা, শিশু-কল্যাণ, প্রভৃতি সংক্রান্ত অন্যূন নয়টি কমিটি থাকে। এই কমিটিগুলির মধ্যে সেই পরিষদ ইহার ক্ষমতা ও দায়িত্ব নির্বাহ করিয়া থাকে।

একটি জনাকীর্ণ শহর লইয়া একটি কাউন্টি বরো ( County Borough ) গঠিত হয়। ১৯২৬ সালের আইন অনুযায়ী একটি কাউন্টি বরোতে কমপক্ষে ৭৫,০০০ লোক থাকিতে হইবে। প্রতিটি কাউন্টি বরোতে একটি কাউন্টি বরো পরিষদ থাকে এবং ইহাই কাউন্টি বরোর সমুদয় কাজ ও ক্ষমতা ( যেমন প্রতিটি কাউন্টিতে করা হয় ) নির্বাহ করিয়া থাকে। প্রতিটি বরোতে একজন মেয়র ( Mayor ) থাকেন। জনসাধারণ তিন বৎসরের জন্য অল্ডারম্যানগণকে নির্বাচিত করেন। যতজন কাউন্সিলার থাকেন তাহার এক-তৃতীয়াংশ অল্ডারম্যান থাকেন। অল্ডারম্যানগণের এক-তৃতীয়াংশ প্রতিবৎসর অবসর গ্রহণ করেন। বরোর কাজগুলিকে তিন ভাগে বিভক্ত করা যায়; যথা, স্থানীয় আইন প্রণয়ন, স্থানীয় শাসন পরিচালনা এবং অর্থসংক্রান্ত কাজ।

কাউন্টি বরো

১৮৯৪ সালের District and Parish Councils Act অনুযায়ী

শহরাঞ্চল ও গ্রামাঞ্চলের বিভিন্ন জেলা গঠন করা হয়। শহরাঞ্চলের বড় বড় জেলাগুলিকে বরোর মর্যাদা দেওয়া হয়। গ্রামাঞ্চলে যে জেলাগুলি থাকে সেইগুলিকে প্যারিশের (Parish) মর্যাদা দেওয়া হয়। ছোট শহরগুলিও প্যারিশ হইতে পারে। প্রতি প্যারিশে তিনশতের বেশী লোক থাকিলেই একটি প্যারিশ পরিষদ গঠন করা হয়।

জেলা

**স্থানীয় প্রতিষ্ঠানগুলির আয়ের উৎস**—( Sources of Revenues of the local bodies )—স্থানীয় প্রতিষ্ঠানগুলির আয়ের উৎস হইতেছে নিম্নরূপ—(১) স্থানীয় রেট ( Local Rates ),—সাধারণতঃ স্থানীয় অধিবাসীদের সম্পত্তি এবং বাসগৃহের উপর ইহা ধার্য করা হয়। কোন বাসগৃহে যিনি থাকেন, তিনি সেই বাসগৃহের মালিক না হইলেও তাহাকে এই কর দিতে হয়।

(২) সরকারী সাহায্য (Grants in Aid)—১৮৩৫ সালের আইন হইতেই স্থানীয় প্রতিষ্ঠানগুলিকে সরকারী সাহায্য প্রদান করিবার নীতি চালু করা হয়। এই সরকারী সাহায্য দুই প্রকার হইতে পারে যথা, Percentage Grants এবং Block Grants। প্রথমটি হইতেছে একটি নির্দিষ্ট খরচের শতকরা একটি অংশ ( যেমন, পুলিশ খরচের শতকরা পঞ্চাশ ভাগ ) কেন্দ্রীয় সরকার প্রদান করিয়া থাকে এবং দ্বিতীয়টি হইতেছে সাধারণ সরকারী সাহায্য। দ্বিতীয় ধরনের সাহায্যটি ১৯২৯ সালের স্থানীয় সরকার আইন প্রবর্তিত হয়।

(৩) বিভিন্ন কাউন্টি পরিষদ যে লাইসেন্স প্রদান করে, সেই লাইসেন্স ফি ( Licence Fee ) হইতে কিছু রাজস্ব পাওয়া যায়।

(৪) স্থানীয় প্রতিষ্ঠানগুলির আওতার মধ্যে ব্যবসায় বাণিজ্য চালাইতে হইলেও কর প্রদান করিতে হয়; ইহাকে বাণিজ্যজনিত রাজস্ব ( Trading Revenue ) বলা হয়।

(৫) কেন্দ্রীয় সরকারের অনুমোদনক্রমে স্থানীয় প্রতিষ্ঠানগুলি স্থানীয় জনসাধারণের নিকট হইতে ধার গ্রহণ করিতে পারে।

**Exercises**

1. Describe the salient features of the system of Local Government in England. What are the sources of revenues of the Local Bodies in England? ( ৭৬—৭৮ পৃষ্ঠা )

2. Give an outline of the organisation of the Local Self-Government in England. ( ৭৫—৭৮ পৃষ্ঠা )

3. "The English system of Local Government is the result of a long historical evolution, for the most part unguided and unplanned." ( Munro )—Discuss the statement. ( ৭৫—৭৬ পৃষ্ঠা )

# দ্বিতীয় খণ্ড ঃ মার্কিন যুক্তরাষ্ট্রের শাসনব্যবস্থা

## অষ্টম অধ্যায়

## মার্কিন যুক্তরাষ্ট্রের শাসন-ব্যবস্থার ক্রমবিকাশ ও বৈশিষ্ট্য (Evolution of the American Constitution and its features)

**মার্কিন যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্রের ক্রমবিকাশ**—(Evolution of the American Constitution)

আমেরিকার স্বাধীনতা সংগ্রামে ১৩টি মূল রাষ্ট্র যোগদান করে। ১৭৭৬ সালের ৪ঠা জুলাই তারিখে আমেরিকা স্বাধীনতা ঘোষণা করে এবং ১৭৭৭ সালের ১৫ই নভেম্বর তারিখে ১৩টি মূলরাষ্ট্র একত্রিত হইয়া একটি রাষ্ট্র সমবায় (Confederation) গঠন করে। ১৭৮৭ সালে ফিলাডেলফিয়ায় এই মূল-রাষ্ট্রগুলি একটি শাসনতন্ত্র গঠন করিবার জন্য সমবেত হয়। নূতন শাসনতন্ত্র অনুযায়ী মার্কিন কংগ্রেসের প্রথম অধিবেশন বসে ১৭৮৯ সালের ৪ঠা মার্চ তারিখে। যুক্তরাষ্ট্রের নীতির উপর এই শাসনতন্ত্র ভিত্তিশীল ছিল এবং ইহাতে প্রতিটি মূলরাষ্ট্রেরই সমান মর্যাদা ছিল। মার্কিন যুক্তরাষ্ট্রের শাসন-তন্ত্রটিকে খুব অনমনীয় (rigid) করা হয় এবং আজ পর্যন্ত ইহার মাত্র ২২টি সংশোধন হইয়াছে। কিন্তু তবুও কতিপয় প্রথাগত বিধানের (Conventions) ফলে এবং বিচারবিভাগীয় সিদ্ধান্তের (judicial interpretations) ফলে শাসনতন্ত্রের প্রয়োজনীয় পরিবর্তন হইয়াছে। রাষ্ট্রপতির পরোক্ষ নির্বাচন, দুইবারের বেশী রাষ্ট্রপতির নির্বাচনপ্রার্থী না হওয়া, রাষ্ট্রপতি কর্তৃক নিযুক্ত কর্মচারীদের মেয়াদ সিনেট কর্তৃক ভদ্রতাসূচকভাবে অনুমোদন করা (Senatorial courtesy), ক্যাবিনেটের উৎপত্তি, সপ্তাহে একবার সাংবাদিকদের সহিত রাষ্ট্রপতির সাক্ষাৎকার, এবং জনপ্রতিনিধিসভার কার্যপদ্ধতি, প্রভৃতি অনেক কিছুই প্রথাগত বিধানের মাধ্যমে সৃষ্টি হইয়াছে। শাসনতন্ত্রের সংশোধন করা আমেরিকায় খুবই কঠিন। কিন্তু বিচারবিভাগীয়

সিদ্ধান্তের দ্বারা শাসনতন্ত্র সংশোধনের উদ্দেশ্য সাধন করা যায়। কোন বিধান কার্যকরী হইলে প্রকৃতই ইহাতে শাসনতান্ত্রিক বিধান লংঘন করা হইবে কি না, এই বিষয়ে সুপ্রীম কোর্টের সিদ্ধান্তই চূড়ান্ত বলিয়া আমেরিকায় বিবেচিত হয়। যদি সুপ্রীম কোর্ট এই নির্দেশ দেয় যে সংশ্লিষ্ট বিধানটি কার্যকরী হইলে শাসনতন্ত্র লঙ্ঘিত হইবে না, তাহা হইলে শাসনতন্ত্র সংশোধন করিবারও কোন প্রয়োজন হয় না সুপ্রীম কোর্টের নির্দেশমত সেই বিধানটি কার্যকরী করা চলে। মার্কিন যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্রে এই বিধানটি থাকার ফলে শাসনব্যবস্থার কাজ খুবই নমনীয় হইয়া গিয়াছে, যদিও শাসনতন্ত্রটি প্রকৃতপক্ষে খুবই কঠোর বা অনমনীয়। এইজন্য মুনরোর ( Munro ) মতে মার্কিন যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্রটি হইতেছে a living organism, a Darwinian, not a Newtonian affair" ক্রমবিকাশের মাধ্যমে মার্কিন যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্রটির যথেষ্ট পরিবর্তন হইয়াছে। অনেক প্রথাগত বিধান এই শাসন ব্যবস্থায় গড়িয়া উঠিয়াছে, এবং সর্বোপরি সুপ্রীম কোর্ট শাসনতন্ত্রের অভিভাবক ( guardian ) হিসাবে কাজ করায় শাসনতন্ত্রটি কখনই স্থাণু থাকে নাই; অনমনীয়তার মধ্যে থাকিয়াও ইহা পরিবর্তনশীল হইয়াছে। মার্কিন সুপ্রীম কোর্টের বিচারপতি হিউজেস্ ( Hughes ) বলিয়াছিলেন, "we are under the constitution, but the constitution is what the judges say it."

**আমেরিকার শাসনতন্ত্রের প্রধান বৈশিষ্ট্য** ( Chief features of the constitution of the U.S.A. ) :

১৭৭৭ সালে আমেরিকার বৃটিশ উপনিবেশগুলি একটি রাষ্ট্র-সমবায় ( Confederation ) গঠন করে। মুন্‌রোর (Munro) মতে এই রাষ্ট্র-সমবায়ের করধার্য করা, ঋণ-গ্রহণ, ব্যবসায়-বাণিজ্যের তত্ত্বাবধান ও নিয়ন্ত্রণ করা এবং প্রতিরক্ষার রক্ষিবাহিনী বজায় রাখার ক্ষমতা ছিল না বলিয়া উপনিবেশগুলির মধ্যে ঐক্য বজায় ছিল না। এইজন্য ১৭৮৭ সালে ওয়াশিংটনের সভাপতিত্বে ১৩টি নবজাত রাষ্ট্রের এক সভা ( convention ) আহ্বান করা হয় এবং নূতন যুক্তরাষ্ট্রীয় শাসনতন্ত্র গৃহীত হয়। বর্তমানে মার্কিন যুক্তরাষ্ট্রের সদস্যরাষ্ট্রের সংখ্যা ৫০,—সম্প্রতি আলাস্কা ও হাওয়াই রাজ্যও মার্কিন যুক্তরাষ্ট্রের সদস্য হইয়াছে।

মার্কিন যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্র আলোচনা করিলে আমরা ইহার নিম্নলিখিত প্রধান বৈশিষ্ট্যগুলি দেখিতে পাই।

**প্রথমতঃ মার্কিন যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্রের প্রকৃতি যুক্তরাষ্ট্রীয় (federal)। যুক্তরাষ্ট্রের প্রধান বৈশিষ্ট্যগুলি যেমন, শাসনতন্ত্র দ্বারা কেন্দ্র ও রাজ্য সরকার-**

গুলির মধ্যে ক্ষমতা বণ্টন এবং অবশিষ্ট ক্ষমতাগুলি ( residuary powers ) রাজ্যসরকারগুলিকে অর্পণ, ক্ষমতার স্বতন্ত্রীকরণ, দ্বৈত নাগরিকতা, বিচার বিভাগের স্বাধীনতা এবং শাসনতন্ত্রের প্রাধান্য ইত্যাদি সব বৈশিষ্ট্যগুলি মার্কিন যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্রে দেখিতে পাওয়া যায়।

দ্বিতীয়তঃ, মার্কিন যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্রটি লিখিত ( written )। অবশ্য এই শাসনতন্ত্রে যে প্রথাগত বিধানের কোনও ভূমিকা নাই, তাহা নহে। মার্কিন যুক্তরাষ্ট্রে যে ক্যাবিনেট আমরা দেখিতে পাই, তাহা প্রথাগত বিধানের ফলেই সৃষ্ট হইয়াছে।

তৃতীয়তঃ, মার্কিন যুক্তরাষ্ট্রে ক্ষমতার স্বতন্ত্রীকরণ নীতি ( doctrine of Separation of Powers ) অনুসৃত হইয়াছে। শাসনতন্ত্রের ১নং ধারায় আইন প্রণয়ন সংক্রান্ত সমুদয় ক্ষমতা কংগ্রেসের হাতে অর্পণ করা হইয়াছে, ২নং ধারায় শাসন সংক্রান্ত সমুদয় ক্ষমতা রাষ্ট্রপতির হাতে অর্পণ করা হইয়াছে এবং ৩নং ধারায় বিচারবিভাগীয় সমুদয় ক্ষমতা সুপ্রীমকোর্টের হাতে অর্পণ করা হইয়াছে। অবশ্য সম্পূর্ণভাবে ক্ষমতার স্বতন্ত্রীকরণ নীতি অনুসরণ করা কখনই সম্ভবপর নহে। তবুও মার্কিন যুক্তরাষ্ট্রে মোটামুটিভাবে ক্ষমতার স্বতন্ত্রীকরণ নীতি অনুসৃত হইয়াছে। শুধু ক্ষমতার স্বতন্ত্রীকরণ নীতিই নহে, মার্কিন যুক্তরাষ্ট্রে নিয়ন্ত্রণ ও ভারসাম্যের নীতি ( Theory of checks and balance ) অনুসৃত হইয়াছে। কংগ্রেস কর্তৃক অনুমোদিত বিলে রাষ্ট্রপতি পকেট ভিটো ( Pocket veto) প্রয়োগ করিয়া তাহা বাতিল করিতে পারেন। অবশ্য অন্যান্য ক্ষেত্রে যদিও রাষ্ট্রপতি ভিটো প্রয়োগ করিতে পারেন, তবুও যদি দ্বিতীয়বার কংগ্রেস দুই-তৃতীয়াংশ সংখ্যাগরিষ্ঠতার সাহায্যে বিলটি অনুমোদন করেন, তবে রাষ্ট্রপতির ভিটো কার্যকরী হয় না। তাহাছাড়া, কংগ্রেস প্রণীত আইনকে অবৈধ বলিয়া ঘোষণা করার অধিকার সুপ্রীমকোর্টের আছে। ব্যক্তি-স্বাধীনতা বজায় রাখিবার জন্য শাসনতন্ত্রটিকে এমনভাবে রচনা করা হইয়াছে যাহাতে সরকারের প্রত্যেক বিভাগ অপর দুই বিভাগকে মোটামুটিভাবে নিয়ন্ত্রণ করিয়া সরকারের ভারসাম্য বজায় রাখিতে সমর্থ হয়।

চতুর্থতঃ, মার্কিন যুক্তরাষ্ট্রে আমরা রাষ্ট্রপতি-শাসিত সরকার ( Presidential government ) দেখিতে পাই। ইহা ক্ষমতার স্বতন্ত্রীকরণের ফল। মার্কিন ক্যাবিনেটের সদস্যগণ মার্কিন কংগ্রেসের সদস্য নহেন, এবং নিজেদের ক্রিয়াকলাপের জন্য মার্কিন কংগ্রেসের নিকট দায়ী থাকেন না। শাসন বিভাগের প্রধান হইতেছেন রাষ্ট্রপতি। তিনি একটি বিশেষ নির্বাচকমণ্ডলী (electoral college ) কর্তৃক নির্বাচিত হন। মার্কিন কংগ্রেসের অধিবেশন আহ্বান করা, স্থগিত রাখা অথবা ইহা ভাংগিয়া দেওয়ার অধিকার রাষ্ট্রপতির নাই। সুতরাং দেখা যাইতেছে আইন প্রণয়ন বিভাগ হইতে শাসনবিভাগকে

পৃথক করিয়া রাখিবার নীতি অনুসৃত হওয়ায় মার্কিন যুক্তরাষ্ট্রে রাষ্ট্রপতি-শাসিত সরকারের প্রয়োজন হয়।

পঞ্চমতঃ মার্কিন যুক্তরাষ্ট্রে আমরা শাসনতন্ত্রের প্রাধান্য এবং বিচার বিভাগের স্বাধীনতা দেখিতে পাই। শাসনতন্ত্রের রক্ষা ও ব্যাখ্যা করিবার দায়িত্ব হইতেছে বিচার-বিভাগের। তাহা ছাড়া, ক্ষমতার স্বতন্ত্রীকরণ নীতি অনুসৃত হওয়ায় বিচার বিভাগের স্বাধীনতা ও প্রাধান্য স্বীকৃত হইয়াছে। জেম্‌স্ বেকের ( James Beck ) মতে সুপ্রীম কোর্ট হইতেছে "balance-wheel of the constitution." চার্লস্ বিয়ার্ডও ( Charles Beard ) বলিয়াছিলেন, "The Supreme Court is the crowning feature of the federal system."

ষষ্ঠতঃ, মার্কিন যুক্তরাষ্ট্রে আমরা শাসনতন্ত্র অনুযায়ী যুক্তরাষ্ট্রীয় সরকার এবং রাজ্য সরকারগুলির মধ্যে ক্ষমতার বণ্টন দেখিতে পাই। ক্ষমতা বণ্টনের নীতি অনুযায়ী যুক্তরাষ্ট্রীয় সরকারের কতিপয় বিশেষ ক্ষেত্রে, যেমন, আভ্যন্তরীণ বাণিজ্যের উপর কর ধার্য করিবার বা বাক্-স্বাধীনতা, মুদ্রাযন্ত্রের স্বাধীনতা হরণ প্রভৃতি করিবার ব্যাপারে কোন ক্ষমতা নাই। আবার সন্ধি, চুক্তি ইত্যাদি সম্পাদন করিবার ক্ষমতা, কোন রাষ্ট্রসমবায়ে যোগদান করিবার ক্ষমতা, এবং মুদ্রা নির্মাণ করিবার ক্ষমতা মূল রাষ্ট্রগুলির নাই। রাষ্ট্রের ক্রিয়াকলাপ বাড়িয়া যাওয়ায় অবশিষ্ট বিষয়গুলি সম্পর্কে বিভিন্ন ক্ষমতা ( residuary powers ) মূলরাষ্ট্রগুলিকে দেওয়া হইয়াছে।

সপ্তমতঃ, মার্কিন যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্রটি খুব অনমনীয় ( rigid )। খুব সহজে ইহা সংশোধন করা যায় না। মার্কিন যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্রটিকে দুইটি উপায়ে সংশোধন করা যায়।

প্রথমতঃ কংগ্রেস সভার দুই কক্ষের মোট সদস্যদের $\frac{2}{3}$ অংশকে শাসনতন্ত্র সংশোধনের কোন প্রস্তাব সমর্থন করিতে হইবে, অথবা বিকল্পে আটচল্লিশটি রাজ্যের ( বর্তমানে পঞ্চাশটি ) দুই-তৃতীয়াংশ, অর্থাৎ বত্রিশটি মূলরাষ্ট্র দ্বারা এই সংশোধনের জন্য বিশেষ একটি সভা (convention) আহ্বান করিয়া এই প্রস্তাবটি সমর্থন করাইতে হইবে। এইরূপে সমর্থিত সংশোধনী প্রস্তাব ছত্রিশটি রাজ্যের আইনসভা অথবা আহূত সভায় উপস্থিত $\frac{3}{4}$ সংখ্যক সদস্য দ্বারা সমর্থিত হইলে শাসনতন্ত্র পরিবর্তিত হইবে। কিন্তু এই সংশোধন পদ্ধতি অনুযায়ী আজ পর্যন্ত মাত্র ২২ টি সংশোধন হইয়াছে। সংশোধনের উদ্দেশ্য সিদ্ধ হয় সুপ্রীমকোর্ট কর্তৃক আইন প্রণয়নের বিচার বিভাগীয় সমীক্ষার ( Judicial Review of legislation ) দ্বারা।

শাসনতন্ত্র সংশোধনের পদ্ধতি

অষ্টমতঃ আমেরিকার শাসনতন্ত্রে দ্বৈত নাগরিকতা (double citizenship)

দেখিতে পাওয়া যায়। ভারতীয় যুক্তরাষ্ট্রে এই ব্যবস্থা নাই। মার্কিন যুক্তরাষ্ট্রের প্রত্যেক অধিবাসী একই সংগে মার্কিন যুক্তরাষ্ট্র এবং কোন এক মূলরাষ্ট্রের নাগরিক। সর্বশেষে, আমেরিকার নাগরিকগণকে আমেরিকার শাসনতন্ত্র কতিপয় মৌলিক অধিকার প্রদান করিয়াছে।

শাসনতন্ত্রের দিক হইতে বিচার করিলে মার্কিন যুক্তরাষ্ট্রে কেন্দ্রীয় সরকার মূলরাষ্ট্রগুলি অপেক্ষা দুর্বল। কিন্তু বাস্তব ক্ষেত্রে, বিশেষতঃ আদালতের ব্যাখ্যার সাহায্যে কেন্দ্রীয় সরকারকে অধিকতর শক্তিশালী করা হইয়াছে। সম্প্রতি প্রত্যেক যুক্তরাষ্ট্রেই কেন্দ্রীয় সরকারকে অধিকতর ক্ষমতা প্রদানের ঝোঁক দেখা যায়। ভারতেও কেন্দ্রীয় সরকার রাজ্যসরকারগুলি অপেক্ষা অধিকতর শক্তিশালী।

## ইংলণ্ডের শাসনতন্ত্রের সহিত মার্কিন যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্রের তুলনা

ইংলণ্ডের শাসনতন্ত্র অলিখিত এবং নমনীয়, কিন্তু আমেরিকার শাসনতন্ত্র লিখিত এবং অনমনীয়। আবার ইংলণ্ডে আমরা এককেন্দ্রিক সরকার দেখিতে পাই ; কিন্তু, আমেরিকায় আমরা যুক্তরাষ্ট্রীয় সরকার দেখিতে পাই। সুতরাং আমেরিকার এবং ইংলণ্ডের শাসনতন্ত্রের মধ্যে মৌলিক পার্থক্য আছে। ইংলণ্ডে সরকার মন্ত্রীসভা চালিত এবং মন্ত্রীসভা নিজের কাজের জন্য পার্লামেন্টের নিকট দায়ী। কিন্তু, আমেরিকায় আমরা রাষ্ট্রপতি-চালিত সরকার দেখিতে পাই এবং সেখানে শাসন বিভাগ কোনও কাজের জন্য আইনপরিষদের নিকট দায়ী নহে। আমেরিকায় ক্ষমতার স্বতন্ত্রীকরণ করা হইয়াছে এবং ইহার ফলে বিচার বিভাগ যথেষ্ট পরিমাণে স্বাধীন হইতে পারিয়াছে। শুধু তাহাই নহে, আমেরিকায় শাসনতন্ত্রের প্রাধান্য স্বীকার করা হইয়াছে, কিন্তু ইংলণ্ডে রাজা-সমেত পার্লামেন্টের (King-in-Parliament) প্রাধান্য স্বীকার করা হইয়াছে। সুতরাং, ইংলণ্ডে আইনপরিষদই প্রধান এবং মার্কিন যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্রই প্রধান ("In England, legislature is supreme ; in the U. S. A., the constitution is supreme")। ইংলণ্ড সরকারের ক্ষমতার স্বতন্ত্রীকরণ করা হয় নাই। ইংলণ্ডের বিচার বিভাগও আমেরিকার বিচার বিভাগের ন্যায় স্বাধীনতা ভোগ করে না।

মার্কিন যুক্তরাষ্ট্রে সিনেটে প্রত্যেকটি মূলরাষ্ট্রের সমান প্রতিনিধিত্ব থাকে, এবং জনপ্রতিনিধি সভায় ( House of Representatives ) স্পীকারই দলীয় নেতার ভূমিকা গ্রহণ করেন। অপর দিকে ইংলণ্ডের পার্লামেন্টের উচ্চতর কক্ষ লর্ড অর্থাৎ অভিজাত সম্প্রদায়ের ও রাজপরিবারের সহিত যুক্ত বিভিন্ন ব্যক্তিদের লইয়া গঠিত। ইংলণ্ডের কমন্সসভার স্পীকার দল-নিরপেক্ষ ব্যক্তি

হিসাবে কাজ করেন। ইংলণ্ডে যেমন কতিপয় প্রথাগত বিধান (conventions) আছে, আমেরিকার শাসনতন্ত্রেও কতিপয় প্রথাগত বিধান গড়িয়া উঠিয়াছে। কিন্তু, ইংলণ্ডে যেমন কতিপয় আইনের অনুশাসন ( Rule of Law ) আছে আমেরিকায় সেইরূপ আইনের অনুশাসন নাই। কিন্তু, আমেরিকার শাসনতন্ত্রে নাগরিকদের কতিপয় মৌলিক অধিকারের বিধান আছে। সুতরাং দেখা যাইতেছে, আমেরিকার শাসনতন্ত্রের সহিত ইংলণ্ডের শাসনতন্ত্রের মূলগত পার্থক্য রহিয়া গিয়াছে।

## সংক্ষিপ্তসার

আমেরিকায় ১৭৭৭ সালে একটি রাষ্ট্র সমবায় ( Confederation ) গঠিত হয়। পরে ১৭৮৭ সালে নূতন যুক্তরাষ্ট্রীয় শাসনতন্ত্র গৃহীত হয়। মার্কিন যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্রের নিম্নলিখিত বৈশিষ্ট্যগুলি উল্লেখযোগ্য :—

(১) মার্কিন শাসনতন্ত্র যুক্তরাষ্ট্রীয়, লিখিত এবং অনমনীয়। (২) মার্কিন শাসনতন্ত্রে ক্ষমতার স্বতন্ত্রীকরণ নীতি মোটামুটিভাবে অনুসৃত হইয়াছে। (৩) মার্কিন যুক্তরাষ্ট্রে আমরা রাষ্ট্রপতি-শাসিত সরকার দেখিতে পাই। (৪) মার্কিন যুক্তরাষ্ট্রে আমরা শাসনতন্ত্রের প্রাধান্য এবং বিচারবিভাগের স্বাধীনতা দেখিতে পাই। (৫) শাসনতন্ত্র অনুযায়ী মার্কিন যুক্তরাষ্ট্রে রাজ্য-সরকারগুলি এবং যুক্তরাষ্ট্রীয় সরকারের মধ্যে ক্ষমতার বণ্টন হইয়াছে। (৬) মার্কিন যুক্তরাষ্ট্রে দ্বৈত নাগরিকতা দেখিতে পাওয়া যায়, এবং নাগরিকদের শাসনতন্ত্র অনুযায়ী কতিপয় মৌলিক অধিকার আছে। শাসনতন্ত্রের দিক হইতে চিন্তা করিলে মার্কিন যুক্তরাষ্ট্রে কেন্দ্রীয় সরকার মূলরাষ্ট্রগুলি অপেক্ষা দুর্বল। তুলনামূলকভাবে বলা যাইতে পারে ইংলণ্ডের শাসনতন্ত্রটি অলিখিত, নমনীয় এবং এককেন্দ্রিক।

## Exercises

1. "The American Constitution is a living organism. It is a Darwinian and not a Newtonian affair." ( Munro ).
—Discuss the Statement.
( ৭৯—৮০ পৃষ্ঠা )

2. Indicate the salient features of the Constitution of the U. S. A.. Contrast the salient features of the Constitution of Great Britain and the United States. ( ৮০—৮৪ পৃষ্ঠা )

3. An American writer has said that the Constitution of the U. S. A. is more flexible than the British one. How would you justify this view-point ?

[ **উত্তর সংকেত :** শাসনতন্ত্রের শ্রেণী-বিভাগ আলোচনা করিলে আমরা দেখিতে পাই ব্রিটেনের শাসনতন্ত্র নমনীয় এবং মার্কিন যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্র অনমনীয়। কারণ, সাধারণ আইন-প্রণয়ন পদ্ধতির মাধ্যমে ব্রিটেনের শাসনতন্ত্রেব সংশোধন অথবা পরিবর্তন করা যায়। কিন্তু মার্কিন যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্রের সংশোধন অথবা পরিবর্তন করিতে হইলে অধিকতর জটিল পদ্ধতির আশ্রয় গ্রহণ করিতে হয়। কিন্তু, এই জটিল পদ্ধতি ছাড়াও অন্য একটি উপায়ে মার্কিন যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্রের গুরুত্বপূর্ণ পরিবর্তন করা যায়। এমনিতে এই পর্যন্ত মার্কিন যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্রের খুব অল্প পরিমাণ, সর্বসমেত মাত্র ২২টি, নিয়মতান্ত্রিক সংশোধন করা হইয়াছে। কিন্তু তবুও শাসনতন্ত্রের অনেক পরিবর্তন আমরা দেখিতে পাই এবং তাহা সম্ভবপর হইয়াছে আমেরিকার সুপ্রীম কোর্টের সিদ্ধান্ত দ্বারা। যখনই মার্কিন যুক্তরাষ্ট্রের জাতীয় সরকার নিজেদের ক্রিয়াকলাপে শাসনতান্ত্রিক বিধিনিষেধের সম্মুখীন হয়, তখনই সুপ্রীম কোর্টের নিকট হইতে শাসনতন্ত্রের বিভিন্ন বিধানের ব্যাখ্যা গ্রহণ করা হয়। তখন সুপ্রীম কোর্টের সিদ্ধান্ত অথবা ব্যাখ্যা অনুযায়ী শাসনতন্ত্রের পরিবর্তন করা যাইতে পারে এবং সেই পরিবর্তনের ক্ষেত্রে শাসনতন্ত্রের উল্লিখিত সংশোধনের জটিল পদ্ধতির আশ্রয় গ্রহণ করা হয় না। অপরদিকে, ইংলণ্ডে উচ্চ আদালতের সিদ্ধান্ত অনুযায়ী শাসনতন্ত্রের পরিবর্তন হয় না বলিয়া সাধারণ আইন-প্রণয়ন পদ্ধতির মাধ্যমে শাসনতন্ত্রের সংশোধন করিতে হয়। কিন্তু, তাহা সহজ পদ্ধতি হইলেও সময়-সাপেক্ষ। পার্লামেণ্টের উভয় কক্ষেই সংশোধনী বিলটি পাস করাইয়া লইতে হয়। অথচ মার্কিন যুক্তরাষ্ট্রে সুপ্রীম কোর্টের সিদ্ধান্তের মাধ্যমে খুবই অল্পসময়ে শাসনতন্ত্রের পরিবর্তন করা যায় এবং সেইক্ষেত্রে কংগ্রেসেব অথবা রাজ্য-আইনসভাগুলির সম্মতির প্রয়োজন হয় না। এই দিক হইতে বিবেচনা করিয়া বলা যায়, মার্কিন যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্র ব্রিটিশ শাসনতন্ত্র অপেক্ষাও নমনীয়। অবশ্য শাসনতান্ত্রিক বিধানের দিক হইতে ব্রিটিশ শাসনতন্ত্র নমনীয় এবং মার্কিন শাসমতন্ত্র অনমনীয়। আমেরিকার সুপ্রীম কোর্ট কার্যক্ষেত্রে কোন আইনের ব্যাখ্যা প্রদান করিয়া কার্যতঃ সংশোধনের কাজ করিতে পারে। কিন্তু সুপ্রীম কোর্ট কোন সংবিধানের কোন ধারা বাতিল করিতে পারে না; অথচ সংশোধনের মাধ্যমে কোন ধারা বাতিল করিয়া দেওয়া যায়। মার্কিন শাসনতন্ত্রের অনমনীয়তা কখনই শাসনতন্ত্র পরিবর্তনের প্রয়োজন হইলে কোনরকম বাধার সৃষ্টি করে নাই। ]

# নবম অধ্যায়

## মার্কিন যুক্তরাষ্ট্রের শাসন বিভাগ (Executive in the American Federation)

**রাষ্ট্রপতি নির্বাচন করিবার নিয়ম** (Process of Presidential election.)

শাসনতন্ত্রের দিক হইতে বিবেচনা করিলে মার্কিন যুক্তরাষ্ট্রের রাষ্ট্রপতি একটি পৃথক নির্বাচকমণ্ডলী (electoral college) কর্তৃক পরোক্ষভাবে নির্বাচিত হন। প্রত্যেকটি মূলরাষ্ট্র রাষ্ট্রপতি ও উপরাষ্ট্রপতি নির্বাচনের জন্য কংগ্রেসে ঐ রাজ্যের প্রতিনিধির সমানসংখ্যক নির্বাচক নির্বাচন করে। কংগ্রেসের কোন কক্ষের কোন সভ্য অথবা জাতীয় সরকারের কোন কর্মচারী এই মধ্যবর্তী নির্বাচকমণ্ডলীর সভ্য হইতে পারেন না। এই নির্বাচকগণ নিজ নিজ মূলরাষ্ট্রে একটি নির্দিষ্ট দিনে রাষ্ট্রপতির নির্বাচনের জন্য ভোট প্রদান করেন। রাষ্ট্রপতি পদপ্রার্থীগণের মধ্যে (House of Representatives) মাধ্যমে রাষ্ট্রপতিকে নির্বাচিত করা হয়। ভোট প্রদানের কাজ সর্বদাই গোপনে অনুষ্ঠিত হয়।

বর্তমানে রাজনৈতিক দল-ব্যবস্থা উন্নত হওয়ায় রাষ্ট্রপতির নির্বাচন বাস্তবক্ষেত্রে প্রত্যক্ষ হইয়া গিয়াছে। কেননা, বর্তমানে রাষ্ট্রপতির নির্বাচকগণ সকলেই দলীয় ভিত্তিতে নির্বাচিত হন এবং তাঁহারা রাষ্ট্রপতিপদের জন্য দলীয় প্রার্থীকেই সমর্থন করিবার জন্য প্রতিশ্রুতি থাকেন। ১৭৯৬ সালের পর হইতে এখন পর্যন্ত এই প্রতিশ্রুতি কখনই ভংগ করা হয় নাই।

**রাষ্ট্রপতি পদের যোগ্যতা** (Qualifications of the President)

রাষ্ট্রপতিকে অন্ততঃ ৩৫ বৎসর বয়স্ক হইতে হইবে, জন্মসূত্রে মার্কিন যুক্তরাষ্ট্রের নাগরিক হইতে হইবে এবং মার্কিন যুক্তরাষ্ট্রে অন্ততঃ ১৪ বৎসর বসবাস করিতে হইবে। রাষ্ট্রপতি চার বৎসরের জন্য নির্বাচিত হন। পূর্বে রাষ্ট্রপতি পুনর্নির্বাচিত হওয়ার পথে শাসনতান্ত্রিক কোন বাধা ছিল না। কিন্তু জর্জ ওয়াশিংটন যখন তৃতীয়বার রাষ্ট্রপতির পদ গ্রহণ করিতে অস্বীকার করেন, তখন হইতে একটি প্রথাগত বিধান গড়িয়া উঠে যে রাষ্ট্রপতি দুইবারের বেশী উক্ত পদে নির্বাচিত হইবে না। কিন্তু রাষ্ট্রপতি রুজভেল্টের আমলে এই প্রথাগত বিধান ভংগ করা হয়। রাষ্ট্রপতি রুজভেল্ট পর পর চারবার রাষ্ট্রপতির পদে নির্বাচিত হন। ১৯৫৩ সালে মার্কিন যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্র সংশোধন করিয়া

স্থির করা হইয়াছে যে কোন ব্যক্তিই দুইবারের বেশী রাষ্ট্রপতির পদে নির্বাচিত হইতে পারিবেন না। চার বৎসরের মধ্যে রাষ্ট্রপতিকে স্বাভাবিক অবস্থায় পদচ্যুত করা যায় না; তবে তিনি যদি শাসনতন্ত্র লংঘন, দেশদ্রোহিতা, উৎকোচ গ্রহণ এবং অন্যান্য দুর্নীতিমূলক কাজের অভিযোগে অপরাধী প্রমাণিত হন, তবে তাঁহাকে শাস্তি প্রদানস্বরূপ অপসারণ ( impeachment ) করা যায়। সাধারণতঃ জনপ্রতিনিধি সভায় ( House of Representatives ) শাস্তিমূলক অপসারণ প্রস্তাবটি উত্থাপিত হয় এবং সিনেট সভা ইহার বিচার করে। সিনেট সভা যখন এই প্রস্তাবের বিচার করে, তখন মার্কিন যুক্তরাষ্ট্রের সুপ্রীমকোর্টের প্রধান বিচারপতি সিনেটের সভায় সভাপতিত্ব করেন। যদি সিনেটের উপস্থিত সদস্যগণের দুই-তৃতীয়াংশ এই অভিযোগ সমর্থন করেন, তবেই রাষ্ট্রপতিকে পদচ্যুত করা যায়।

কার্যকাল শেষ হইয়া যাইবার পূর্বে যদি রাষ্ট্রপতির মৃত্যু হয় অথবা তিনি যদি পদচ্যুত হন, তবে রাষ্ট্রপতির কাজ চালাইবার ভার পড়ে উপ-রাষ্ট্রপতির (Vice-President) উপর।

**রাষ্ট্রপতির মর্যাদা, ক্ষমতা ও কার্যাবলী** (Position, Powers and Functions of the President )

মার্কিন যুক্তরাষ্ট্রের রাষ্ট্রপতি শুধু নামেমাত্র রাষ্ট্রের প্রধান নহেন, বাস্তবেও তিনিই মার্কিন যুক্তরাষ্ট্রের প্রধান শাসনকর্তা। গণতান্ত্রিক রাষ্ট্রসমূহের রাষ্ট্র-প্রধানগণের মধ্যে ( শুধু জরুরী সময়ে ভারতীয় রাষ্ট্রপতি ব্যতীত) আমেরিকার রাষ্ট্রপতিই সর্বাপেক্ষা অধিক ক্ষমতাসম্পন্ন। বিচারপতিগণ কর্তৃক শাসনতন্ত্রের ব্যাখ্যা, কংগ্রেস কর্তৃক প্রণীত আইন এবং প্রথাগত বিধানগুলির জন্যই রাষ্ট্রপতির ক্ষমতা ক্রমেই বাড়িয়া যাইতেছে।

রাষ্ট্রপতির শাসনসংক্রান্ত ক্ষমতাগুলির ( executive and administrative powers ) আলোচনা করিলেই রাষ্ট্রপতির মর্যাদা বিশেষভাবে অনুভূত হয়। শাসনকর্তা হিসাবে রাষ্ট্রপতির প্রথম কাজ হইল যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্র, কংগ্রেস কর্তৃক প্রণীত আইন, পররাষ্ট্র সমূহের সহিত সম্পাদিত বিভিন্ন চুক্তি ও সন্ধি এবং বিচার বিভাগ কর্তৃক প্রদত্ত বিভিন্ন নির্দেশ ও রায় কার্যকরী করা। এই উদ্দেশ্যে সরকারের যাবতীয় উচ্চপদস্থ কর্মচারী এবং বিভিন্ন সচিবকে রাষ্ট্রপতি নিযুক্ত করিয়া থাকেন। তাহা ছাড়া, বিভিন্ন দেশের জন্য রাষ্ট্রদূত নিয়োগ করা, এবং সুপ্রীমকোর্টের বিচারপতিগণকে নিয়োগ করাও তাঁহার কাজ। এই সব নিয়োগ অনুমোদন করিবার দায়িত্ব হইতেছে মার্কিন যুক্তরাষ্ট্রের সিনেটের। কিন্তু বর্তমান "সিনেটের উপযুক্ত ভদ্রতা" (Senatorial courtesy) এই প্রথাগত

শাসনসংক্রান্ত ক্ষমতা

বিধানটি গড়িয়া উঠায় সিনেট সাধারণতঃ এই নিয়োগগুলিতে আপত্তি করে না। শাসনবিভাগের ( বিচার বিভাগের নহে ) যে কোন কর্মচারীকে তিনি পদচ্যুত করিতে পারেন। এইজন্য সিনেটের সম্মতি লইবার প্রয়োজন হয় না। যুক্তরাষ্ট্রের বিভিন্ন সচিব রাষ্ট্রপতি কর্তৃক নিযুক্ত হইয়া থাকেন, তাঁহারা কংগ্রেসের সদস্য নহেন। তাঁহারা নিজেদের কাজের জন্য রাষ্ট্রপতির নিকটেই দায়ী থাকেন। সচিবমণ্ডলীর ( cabinet ) সভায় সভাপতিত্ব করেন রাষ্ট্রপতি স্বয়ং ; তবে পররাষ্ট্রসচিবই (Secretary of State) সচিবমণ্ডলীর মধ্যে প্রধান বলিয়া বিবেচিত হন। কিন্তু তাঁহাকে প্রধান মন্ত্রী নামে অভিহিত করা যায় না। কূটনৈতিক বিষয়ে রাষ্ট্রপতির বিশেষ ক্ষমতা আছে। তিনি বৈদেশিক রাষ্ট্রের দূতগণকে গ্রহণ করেন এবং সিনেটের দুই-তৃতীয়াংশ সদস্যের সম্মতিতে যে কোন রাষ্ট্রের সহিত কোন চুক্তি সম্পাদন করিতে পারেন। রাষ্ট্রপ্রধান হিসাবে রাষ্ট্রপতি রাষ্ট্রের সমুদয় রক্ষিবাহিনীর ( armed forces ) সর্বাধিনায়ক এবং যুদ্ধের সময় তিনি সর্বাধিনায়ক ( commander-in-chief ) হিসাবে শত্রুপক্ষকে পরাস্ত করিবার জন্য যে কোন ব্যবস্থা অবলম্বন করিতে পারেন। তবে কংগ্রেসের উভয় কক্ষের সম্মতি ব্যতীত রাষ্ট্রপতি যুদ্ধ ঘোষণা করিতে পারেন না। মার্কিণ যুক্তরাষ্ট্রের রাষ্ট্রপতি রাষ্ট্রের প্রকৃত প্রধান ; কিন্তু সাধারণ ক্ষেত্রে ইংলণ্ডের রাজার ন্যায় তিনি নিয়মতান্ত্রিক প্রধান হিসাবেও যে কাজ করেন না তাহা নহে। এইজন্যই বলা হয়, "The President is the nearest and the dearest substitute for a royal ideal which the American possesses."

বিচার বিভাগীয় ক্ষমতা

রাষ্ট্রপতির কিছু বিচারবিভাগীয় ক্ষমতাও ( Judicial Powers ) যে নাই, তাহা নহে। যাহারা পদচ্যুত হইয়াছে তাহারা ব্যতীত যুক্তরাষ্ট্রীয় আইন ভংগের অপরাধী সকলকেই রাষ্ট্রপতি ক্ষমা প্রদর্শন করিতে পারেন। তিনি শুধু সুপ্রীমকোর্টের বিচারপতিদের নিযুক্ত করিতে পারেন ; কিন্তু তাঁহাদের পদচ্যুত করিতে পারেন না। মূল রাষ্ট্রের আদালতগুলির বিচারকদেব তিনি নিয়োগ করিতে পারেন না।

রাষ্ট্রপতির আইন-প্রণয়ন সংক্রান্ত ক্ষমতাগুলি (Legislative Powers) আলোচনা করিতে গেলে মার্কিন কংগ্রেসের সহিত রাষ্ট্রপতির কি সম্পর্ক, তাহা আমাদের বিবেচনা করিতে হইবে।

**কংগ্রেসের সহিত রাষ্ট্রপতির সম্পর্ক** (Position of the **President in relation to the Congress)**

**শাসনতন্ত্রের দিক হইতে বিবেচনা করিলে রাষ্ট্রপতির আইন প্রণয়ন সংক্রান্ত ক্ষমতা (legislative powers) খুবই অল্প। ক্ষমতার স্বতন্ত্রীকরণ হওয়ায়**

সরকারের শাসনবিভাগ এবং আইনপ্রণয়ন বিভাগের কার্যক্ষেত্র যতদূর সম্ভব আলাদা করিয়া দেওয়া হইয়াছে। রাষ্ট্রপতি মার্কিন কংগ্রেসের কোন কক্ষের সদস্য হইতে পারেন না, কংগ্রেসের কোন অধিবেশন ভাংগিয়া দিতে পারেন না এবং ইচ্ছামত কংগ্রেসের কোন কক্ষের কোন অধিবেশনে বক্তৃতাও প্রদান করিতে পারেন না অথবা স্বয়ংপ্রবৃত্ত হইয়া আইন প্রণয়নের জন্য কোনও বিল উত্থাপন করিতে পারেন না। তিনি কোনও গুরুতর অপরাধ না করিলে (যেমন শাসনতন্ত্র লংঘন, দেশদ্রোহিতা, উৎকোচ গ্রহণ, ইত্যাদি) মার্কিন কংগ্রেস নির্দিষ্ট সময়ের পূর্বে তাঁহাকে পদচ্যুতও করিতে পারে না।

কিন্তু দলীয় শাসনব্যবস্থায় পরোক্ষভাবে রাষ্ট্রপতি কিছু পরিমাণে মার্কিন কংগ্রেসকে নিয়ন্ত্রণ করিতে পারেন। শুধু তাহাই নহে, রাষ্ট্রপতি বাস্তবক্ষেত্রে বর্তমানে আইন পরিষদের কার্যপরিচালনার অন্যতম পরিচালক হইয়া গিয়াছেন।

পরোক্ষভাবে রাষ্ট্রপতি মার্কিন কংগ্রেসকে কিছু পরিমাণে নিয়ন্ত্রিত করেন।

শাসনতন্ত্রের বিধান অনুযায়ী রাষ্ট্রপতি মাঝে মাঝে কংগ্রেসে বাণী (messages) পাঠাইতে পারেন। এই বাণীর মধ্য দিয়াই আইন প্রণয়ন অথবা আইন সংশোধন ব্যাপারে রাষ্ট্রপতি কংগ্রেসকে কতিপয় সুপারিশ এবং পরামর্শ প্রদান করিয়া থাকেন। সাধারণতঃ দেখা যায়, মার্কিন কংগ্রেসে যে দল সংখ্যাধিক্য অর্জন করেন রাষ্ট্রপতিও সেই দলেরই নেতা থাকেন। (অবশ্য ইহার যে ব্যতিক্রম হইতে পারে না, তাহা নহে,) যদিও রাষ্ট্রপতি ব্যক্তিগতভাবে কংগ্রেসে আইন প্রণয়নের জন্য কোন বিল উত্থাপন করিতে পারেন না, তিনি তাঁহার দলীয় সদস্যদের মাধ্যমে সেই বিল কংগ্রেসে উত্থাপিত করাইতে পারেন। তাঁহার দলীয় সদস্যগণের তিনিই নেতা। সুতরাং, দলীয় ব্যবস্থার অনমনীয়তার (rigidity) দরুণ তিনি নিজের দলের সদস্যদের কার্যসূচী নিজেই তৈয়ারী করিয়া দিতে পারেন এবং প্রয়োজনীয় বিলগুলি কংগ্রেসে উত্থাপিত করিতে তাঁহাদিগকে বাধ্য করিতে পারেন। তাহা ছাড়া রাষ্ট্রপতির ভেটো প্রদান করিবার সীমিত ক্ষমতা (limited veto power) আছে এবং ইহা প্রয়োগ করিয়া তিনি সাময়িকভাবে একটি বিলের আইনে পরিণত হওয়া বন্ধ করিতে পারেন এবং ইহাকে পুনরায় দশদিনের মধ্যে কংগ্রেসে ফেরত পাঠাইতে পারেন। রাষ্ট্রপতির দুইপ্রকার ভেটো ক্ষমতা আছে। প্রথমতঃ, যদি কংগ্রেসের অধিবেশন শেষ হইতে চলিয়াছে এইরকম সময়ে কোন বিল রাষ্ট্রপতির সম্মতির জন্য প্রেরিত হইলে রাষ্ট্রপতি বিলটিতে সম্মতি প্রদান করা সম্পর্কিত কোন ব্যবস্থা অবলম্বন করিয়াই সময় কাটাইয়া দিতে পারেন। অর্থাৎ, সম্পূর্ণ নিষ্ক্রিয় থাকিয়াই রাষ্ট্রপতি বিলটি নষ্ট করিয়া দিতে পারেন, ইহাকে *Pocket veto* বলা হয়। দ্বিতীয়তঃ রাষ্ট্রপতি ভেটো ক্ষমতা প্রয়োগ করিয়া বিলটি কংগ্রেসে দশদিনের মধ্যে ফেরৎ পাঠাইতে পারেন। রাষ্ট্রপতির

ভেটো ক্ষমতা সম্বন্ধে অধ্যাপক মুনরো বলেন, "Enabling each President to set up his own judgment to that of the legislature, it has developed the Presidency into something *like a third Chamber* of Congress, thus making the chief executive a more active figure in legislation than he was originally intended to be." কিন্তু এই বিলটি যদি দ্বিতীয়বার কংগ্রেসে দুই-তৃতীয়াংশ সদস্যের সম্মতিতে পুনরায় অনুমোদিত হয়, তবে রাষ্ট্রপতি ইহাতে সম্মতি প্রদান করিতে বাধ্য থাকেন। প্রথমবার বিলটি পুনর্বিবেচনার জন্য ফেরৎ পাঠাইবার পর দ্বিতীয়বার বিলটি কংগ্রেস কর্তৃক অনুমোদিত হইবার মধ্যে যে সময়ের ব্যবধান থাকে, ইহার মধ্যে রাষ্ট্রপতি সাংবাদিক সম্মেলন, বেতার বক্তৃতা, কংগ্রেসে বাণী প্রেরণ এবং বিবৃতি প্রকাশ করিয়া জনমতকে এই বিলটি সম্বন্ধে অবহিত করিতে পারেন এবং কংগ্রেসের কাজকর্মের উপর প্রভাব বিস্তার করিতে পারেন। কংগ্রেস যদি কখনও রাষ্ট্রপতির মতের বিরুদ্ধে কোন আইন প্রণয়ন করিতে চাহে, রাষ্ট্রপতি তাঁহার দলীয় সদস্যদের সাহায্যে ইহাতে বাধার সৃষ্টি করিতে পারেন। রাষ্ট্রপতির হাতে যে অনেকগুলি উচ্চপদস্থ সরকারী কর্মচারী নিয়োগের ভার রহিয়াছে, তাহার সাহায্যেও তিনি কংগ্রেসের অনেক সদস্যকে নিজের দলে টানিয়া আনিতে পারেন। শুধু চাকরি বিতরণের সাহায্যেই কংগ্রেসের অনেক সদস্যকে তিনি নিজের দলভুক্ত করিতে পারেন।

পরোক্ষভাবে রাষ্ট্রপতি আইন প্রণয়ন ব্যাপারে কংগ্রেসের উপর প্রভাব বিস্তার করিলেও রাষ্ট্রপতিকে অনেক ব্যাপারে সিনেটের উপর নির্ভর করিতে হয়। প্রথমতঃ রাষ্ট্রপতি যেসকল উচ্চপদস্থ কর্মচারী নিয়োগ করেন, সেইগুলিতে সিনেটের সম্মতির প্রয়োজন হয়। যদি সিনেট কখনও এই নিয়োগগুলি অনুমোদন না করে, তবে রাষ্ট্রপতিকে বিশেষ অসুবিধায় পড়িতে হয়। দ্বিতীয়তঃ, রাষ্ট্রপতি শাসনবিভাগের কর্ণধার হিসাবে যে টাকা খরচ করেন, তাহা বরাদ্দ করিবার দায়িত্ব হইল সিনেটের। সিনেট যদি সরকারের প্রণীত বাজেটের বরাদ্দ কমাইয়া দেয়, তবেই রাষ্ট্রপতিকে অসুবিধায় পড়িতে হয়। তৃতীয়তঃ, সিনেটের দুই-তৃতীয়াংশ সদস্যের সম্মতি ব্যতীত রাষ্ট্রপতি কখনও কোন বৈদেশিক রাষ্ট্রের সহিত চুক্তি অথবা সন্ধি সম্পাদন করিতে পারেন না। সেইজন্য শাসনব্যবস্থার সুষ্ঠু কাজের জন্য রাষ্ট্রপতি ও সিনেটের মধ্যে পূর্ণ সহযোগিতার প্রয়োজন। অধ্যাপক লাস্কি বলেন, "Unaided by the Senate, the American President is a sailor on an uncharted sea." কিন্তু রাষ্ট্রপতি আইন প্রণয়ন সংক্রান্ত কোন ক্ষমতা ভোগ করেন না, একথা তত্ত্বের দিক হইতে

রাষ্ট্রপতিকে সিনেটের উপর নির্ভর করিতে হয়

সত্য নহে। "রাষ্ট্রপতি উইলসন একাধারে রাষ্ট্রপতি এবং প্রধানমন্ত্রীর ক্ষমতা ভোগ করিয়াছিলেন।" ("To say that the U. S. A. President is an executive officer and has nothing to do with law-making is to talk philosophy, not facts. Mr. Woodrow Wilson was President and Prime Minister combined."—Munro.)।

**আমেরিকার রাষ্ট্রপতি এবং ইংলণ্ডের রাজার মধ্যে তুলনা (Comparison of the American President and the British King):**

অনেকে মার্কিন যুক্তরাষ্ট্রের রাষ্ট্রপতি এবং ইংলণ্ডের রাজার মধ্যে তুলনা করেন। ইংলণ্ডের রাজা রাষ্ট্রের প্রধান। অনুরূপভাবে মার্কিন যুক্তরাষ্ট্রের রাষ্ট্রপতিও রাষ্ট্রের প্রধান। কিন্তু দুইজনের মধ্যে একটু পার্থক্য আছে। অধ্যাপক লাস্কি বলেন, "The President of the United States is more or less tham a king; he is also both 'more or less than a Prime Minister." একজন উত্তরাধিকারসূত্রে রাজত্ব করেন, আরেকজন জনগণের নির্বাচিত প্রতিনিধি হইয়া চারি বৎসরের জন্য রাষ্ট্রপতির পদে অধিষ্ঠিত থাকেন। ইংলণ্ডের রাজা সবদিক হইতেই রাষ্ট্রের প্রধান। কিন্তু মার্কিন যুক্তরাষ্ট্রের রাষ্ট্রপতি নামে রাষ্ট্রের প্রধান হইলেও প্রকৃতপক্ষে তিনি শাসন বিভাগের প্রধান। আইন পরিষদের উপর তাঁহার প্রত্যক্ষ কোন ক্ষমতা নাই,—বিচার বিভাগকেও তিনি নিয়ন্ত্রণ করিতে পারেন না। সুতরাং এই দিক হইতে ইংলণ্ডের রাজার স্থান মার্কিন যুক্তরাষ্ট্রের রাষ্ট্রপতির স্থান অপেক্ষা অনেক উচ্চে। কিন্তু কার্যক্ষেত্রে মার্কিন যুক্তরাষ্ট্রের রাষ্ট্রপতি ইংলণ্ডের রাজা অপেক্ষা বেশী ক্ষমতা ভোগ করেন। স্যার হেন্‌রী মেইন বলেন, "ইংলণ্ডের রাজা রাজত্ব করেন, কিন্তু শাসন করেন না; আমেরিকার রাষ্ট্রপতি রাজত্ব করেন না, কিন্তু শাসন করেন।" ( "The English King reigns, but does not govern, the American President governs but does not reign"—Sir Henry Maine) রাজা প্রকৃতপক্ষে শাসন বিভাগে কোন কাজই পরিচালনা করেন না। ক্যাবিনেটের সদস্যগণের পরামর্শ অনুযায়ী তিনি কাজ করেন। সরকারী কাজের জন্য রাজার কোন দায়িত্ব নাই,—সব ব্যাপারে সংশ্লিষ্ট মন্ত্রীদের দায়িত্ব থাকে। ইংলণ্ডের রাজা বা রাণী কোন অন্যায় করিতে পারেন না। কেন না, রাজশক্তির পক্ষ হইতে যাহা কিছু করা হয়, তাহার জন্য সংশ্লিষ্ট মন্ত্রীই দায়ী থাকেন। কিন্তু মার্কিন যুক্তরাষ্ট্রে রাষ্ট্রপতিই প্রকৃত শাসনকর্তা। অন্ততঃ চারি বৎসরের জন্য শাসনবিভাগের সমুদয় কাজ রাষ্ট্রপতি নিজেই পরিচালনা করেন। তাঁহাকে কাজে সাহায্য করিবার জন্য তিনি নিজেই কয়েকজন সচিব

নিযুক্ত করেন। সচিবগণ তাঁহার কাছেই নিজেদের কাজের জন্য দায়ী থাকেন। যুদ্ধের সময় রাষ্ট্রপতিই রক্ষিবাহিনীর সর্বাধিনায়ক হন। স্বাভাবিক সময়েও তিনি শাসনবিভাগের প্রতিটি দপ্তরের কাজ নিয়ন্ত্রণ করিতে পারেন। ইংলণ্ডের শাসকের ন্যায় তিনি শুধু নামেমাত্র প্রধান নহেন। কার্যক্ষেত্রেও তিনি শাসনবিভাগের সর্বপ্রধান এবং রাষ্ট্রের সর্বপ্রধান। শাসনতন্ত্রে রাষ্ট্রপতিকে আইন প্রণয়ন ক্ষমতা দেওয়া হয় নাই। কিন্তু, রাষ্ট্রপতি পরোক্ষভাবে আইন-পরিষদকে নিয়ন্ত্রণ করেন। রাষ্ট্রের প্রধান হিসাবে তিনি অপরধীদের প্রতি প্রয়োজন হইলে ক্ষমা প্রদর্শনও করিতে পারেন। তিনি কাহারও পরামর্শ লইয়া কাজ করিতে বাধ্য নহেন। সাধারণতঃ, তিনি কাহারও পরামর্শের প্রত্যাশী থাকেন না। সুতরাং দেখা যাইতেছে, মার্কিন রাষ্ট্রপতি প্রকৃতই শাসনক্ষমতা ভোগ করেন। তিনি ইংলণ্ডের রাজার ন্যায় নামেমাত্র শাসক নহেন। এইদিক হইতে বিচার করিলে তিনি ইংলণ্ডের রাজা অপেক্ষা অধিক ক্ষমতা ভোগ করেন।

**মার্কিন যুক্তরাষ্ট্রের রাষ্ট্রপতি এবং ইংলণ্ডের প্রধানমন্ত্রীর মধ্যে তুলনা।** ( Comparison of the American President and the British Prime Minister.)

তত্ত্বের দিক হইতে বিচার করিলে মার্কিন যুক্তরাষ্ট্রের রাষ্ট্রপতি এবং বৃটিশ প্রধানমন্ত্রী উভয়েই পরোক্ষভাবে নির্বাচিত হন। কিন্তু, বাস্তবে উভয়েই প্রত্যক্ষভাবে নির্বাচিত হন ; কারণ, আমেরিকায় জনসাধারণ যখন রাষ্ট্রপতির নির্বাচকদের নির্বাচিত করে, তখনই বুঝা যায় রাষ্ট্রপতি কে হইবেন। কারণ, নিবাচকগণ রাজনৈতিক দলের ভিত্তিতে নির্বাচিত হন। যে দলের নির্বাচকসংখ্যা বেশী হয়, সেই দলের নেতা অথবা পূর্ব হইতেই মনোনীত প্রার্থী রাষ্ট্রপতি নির্বাচিত হন। ইংলণ্ডেও সাধারণ নির্বাচনে যখন নাগরিকগণ ভোট প্রদান করে, তখন তাহারা জানে যে, তাহারা যে দলকে সমর্থন করিতেছে, সেই দল কমন্সসভায় সংখ্যাগরিষ্ঠতা অর্জন করিলে প্রধানমন্ত্রী কে হইবেন।

দ্বিতীয়তঃ মার্কিন যুক্তরাষ্ট্রের রাষ্ট্রপতি এবং বৃটিশ প্রধানমন্ত্রী উভয়েই শাসনবিভাগের প্রকৃত পরিচালক। কিন্তু, তত্ত্বের দিক হইতে মার্কিন রাষ্ট্রপতি রাষ্ট্রের প্রধান, কিন্তু বৃটিশ প্রধানমন্ত্রী রাষ্ট্রের প্রধান নহেন। বৃটিশ প্রধানমন্ত্রী ও তাঁহার ক্যাবিনেটের সহকর্মীদের পদমর্যাদা সমান ; প্রধানমন্ত্রী শুধু সমান ক্ষমতা সম্পন্ন ক্যাবিনেট সদস্যদের মধ্যে অগ্রণী ( Chief among equals )। মন্ত্রিসভার অন্যান্য সদস্যগণ তাঁহার সহকর্মী ; তাঁহারা তাঁহার অধীনস্থ কর্মচারী নহেন। কিন্তু মার্কিন যুক্তরাষ্ট্রের সচিবগণ রাষ্ট্রপতির অধীনস্থ কর্মচারী।

রাষ্ট্রপতি নিজের ইচ্ছানুযায়ী তাঁহাদের নিযুক্ত করেন এবং প্রয়োজন হইলে তিনি তাঁহাদের বরখাস্ত করিতে পারেন। সুতরাং, রাষ্ট্রের প্রধান হিসাবে আমেরিকার রাষ্ট্রপতি যে পদমর্যাদার অধিকারী, বৃটিশ প্রধানমন্ত্রী তাহা পাইতে পারেন না। শাসনবিভাগের কোন কাজের জন্য মার্কিন যুক্তরাষ্ট্রের রাষ্ট্রপতিকে মার্কিন কংগ্রেসের নিকট দায়ী থাকিতে হয় না এবং মার্কিন কংগ্রেসের সদস্যগণ রাষ্ট্রপতির বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব গ্রহণ করিতে পারেন না এবং গুরুতর অপরাধের অভিযোগ ব্যতীত (যেমন শাসনতন্ত্র লংঘন দেশদ্রোহিতা, উৎকোচগ্রহণ, ইত্যাদি) অন্য কোন কারণে চারি বৎসর আগে রাষ্ট্রপতিকে পদচ্যুত করিতে পারেন না। এই দিক হইতে বিচার করিলে মার্কিন যুক্তরাষ্ট্রের রাষ্ট্রপতির পদমর্যাদা ইংলণ্ডের প্রধান মন্ত্রীর পদমর্যাদা অপেক্ষা অনেক বেশী।

কিন্তু, কার্যক্ষেত্রে শাসন পরিচালনার ব্যাপারে, বৃটিশ প্রধানমন্ত্রী মার্কিন যুক্তরাষ্ট্রের রাষ্ট্রপতি অপেক্ষা কম ক্ষমতাশালী ত নহেনই, বরং কয়েকটি বিশেষ ক্ষেত্রে তিনি মার্কিন যুক্তরাষ্ট্রের রাষ্ট্রপতি অপেক্ষাও অনেক বেশী সুবিধা ভোগ করেন। উদাহরণস্বরূপ বলা যায়, মার্কিন যুক্তরাষ্ট্রের রাষ্ট্রপতির আইন-প্রণয়ন সংক্রান্ত কোন ক্ষমতা নাই; কিন্তু বৃটিশ প্রধানমন্ত্রীর তাহা আছে। শুধু তাহাই নহে, বৃটিশ প্রধানমন্ত্রী সম্পূর্ণভাবে বৃটিশ কমন্সসভাকে নিয়ন্ত্রণ করিতে সমর্থ এবং এমন কি প্রয়োজন হইলে তিনি রাজা বা রাণীকে দিয়া কমন্সসভা ভাংগিয়া দিতে পারেন। মার্কিন যুক্তরাষ্ট্রে ক্ষমতার স্বতন্ত্রীকরণ থাকায় যদি কংগ্রেস কখনও রাষ্ট্রপতির ইচ্ছানুযায়ী কোন আইন প্রণয়ন না করে, তবে রাষ্ট্রপতির কিছু করার নাই। কিন্তু ইংলণ্ডে যদি কখনও কমন্সসভার সদস্যগণ প্রধানমন্ত্রীর ইচ্ছার বিরুদ্ধে কোন আইন প্রণয়ন করিতে চাহে, তখন প্রধানমন্ত্রী কমন্সসভা ভাংগিয়া দিবার ভয় দেখাইয়া সেই আইন প্রণয়ন করা বন্ধ রাখিতে পারেন। এই দিক হইতে বিবেচনা করিলে বৃটিশ প্রধানমন্ত্রী মার্কিন যুক্তরাষ্ট্রের রাষ্ট্রপতি হইতে কার্যক্ষেত্রে অধিকতর ক্ষমতা ভোগ করেন। পুনরায়, কোন বৈদেশিক রাষ্ট্রের সহিত যদি মার্কিন যুক্তরাষ্ট্রের রাষ্ট্রপতি কোন চুক্তি সম্পাদন অথবা সন্ধি স্থাপন করিতে চাহেন, তবে সিনেটের দুই-তৃতীয়াংশের সভ্যের সম্মতির প্রয়োজন হয় না। কাবিনেটের অধিকাংশ সভ্যের সম্মতি লইয়া বৃটিশ প্রধানমন্ত্রী ইংলণ্ডের রাজা বা রাণীর পক্ষে যে কোন বৈদেশিক রাষ্ট্রের সহিত যে কোন প্রকার চুক্তি সম্পাদন করিতে পারেন এবং পরে কমন্সসভায় নিজের দলের সংখ্যাধিক্যের জোরে তাহা অনুমোদিত করাইয়া লইতে পারেন। ক্যাবিনেট সদস্যদের সমর্থন বৃটিশ প্রধানমন্ত্রী সর্বদাই পাইয়া থাকেন; কেননা, ক্যাবিনেটের সদস্যগণ তাঁহারই নিজের দল হইতে মনোনীত ব্যক্তি। দেখা যাইতেছে, মার্কিন যুক্তরাষ্ট্রের

রাষ্ট্রপতির পদমর্যাদা বৃটিশ প্রধানমন্ত্রী অপেক্ষা বেশী হইলেও এবং তিনি মার্কিন যুক্তরাষ্ট্রের শাসনবিভাগের সর্বপ্রধান হইলেও কার্যক্ষেত্রে বৃটিশ প্রধানমন্ত্রী এমন কয়েকটি বিশেষ ক্ষমতা ও সুবিধা ভোগ করেন যাহার ফলে তিনি পৃথিবীর অন্যতম শ্রেষ্ঠ ক্ষমতাশালী শাসকদের মধ্যে অন্যতম বলিয়া পরিগণিত হন। তাহা ছাড়া, জাতীয় সংকটের সময় বৃটিশ প্রধানমন্ত্রী সম্মিলিত জাতীয় সরকারের নেতৃত্ব করেন। তবুও, বৃটিশ প্রধানমন্ত্রীকে পার্লামেণ্টের সদস্য হিসাবে নির্বাচিত হইতে হয় ও নিজের কাজের জন্য পার্লামেণ্টের নিকট জবাবদিহি করিতে হয়, এবং সর্বদা পার্লামেণ্টের সদস্যদের আস্থাভাজন থাকিবার জন্য চেষ্টা করিতে হয়। মার্কিন যুক্তরাষ্ট্রের রাষ্ট্রপতিকে কংগ্রেসের সদস্য হইতে হয় না এবং শাসনবিভাগের কাজের জন্য কাহারও নিকট জবাবদিহি করিতে হয় না অথবা কংগ্রেসের সদস্যদের আস্থাভাজন থাকিবার জন্য সর্বদা চেষ্টা করিতে হয় না। সুতরাং আমরা দেখিতে পাইতেছি, মার্কিন যুক্তরাষ্ট্রের রাষ্ট্রপতি ও ইংলণ্ডের প্রধানমন্ত্রী একই সংগে ক্ষমতার দিক হইতে পরস্পর হইতে ছোট এবং পরস্পর হইতে বড়। অধ্যাপক অগ্ (Ogg) এবং অধ্যাপক ( Ray ) মনে করেন, একনায়কগণকে বাদ দিলে মার্কিন যুক্তরাষ্ট্রের রাষ্ট্রপতি সর্বাধিক ক্ষমতাসম্পন্ন শাসকদের মধ্যে প্রধান। অপর দিকে এ্যাস্‌কুইথের মতে, ইংলণ্ডের প্রধানমন্ত্রীর কাজ এবং ক্ষমতা কি হইবে, তাহা তিনি নিজেই স্থির করেন। ("The office of the Prime Minister in England is what is holder chooses to make it"—Asquith)

**মার্কিন যুক্তরাষ্ট্রের ক্যাবিনেট** ( The Cabinet in the U. S. A. )

সাধারণতঃ ইংলণ্ড প্রভৃতি দেশের পার্লামেণ্টারী শাসনব্যবস্থায় আমরা যে ধরনের ক্যাবিনেট দেখিতে পাই, আমেরিকায় সেই ধরণের ক্যাবিনেট দেখিতে পাওয়া যায় না। মার্কিন যুক্তরাষ্ট্রের ক্যাবিনেট হইল রাষ্ট্রপতির ক্যাবিনেট,—প্রথাগত বিধানের উপর ভিত্তি করিয়া এই ক্যাবিনেট গড়িয়া উঠিয়াছে। রাষ্ট্রপতি নিজের ইচ্ছানুযায়ী ক্যাবিনেটের সদস্যগণকে নিযুক্ত করেন। তাঁহারা সাধারণতঃ বিভিন্ন দপ্তরের সচিবরূপে ( secretaries ) অভিহিত হন। তাঁহাদের কার্যকাল রাষ্ট্রপতির ইচ্ছার উপর নির্ভর করে এবং তাঁহারা তাঁহাদের বিভিন্ন কাজের জন্য শুধু রাষ্ট্রপতির নিকটই দায়ী থাকেন। সরকারের বিভিন্ন দপ্তরের কর্মকর্তাগণকে লইয়াই ক্যাবিনেট গঠিত। মার্কিন যুক্তরাষ্ট্রের ক্যাবিনেটের সদস্যগণ রাষ্ট্রপতির অধীনস্থ সরকারী কর্মচারী মাত্র, তাঁহারা সহকর্মী নহেন। তাঁহাদের পরামর্শ গ্রহণ করা বা না করা রাষ্ট্রপতির ইচ্ছাধীন। ক্যাবিনেটকে

ক্যাবিনেট এবং রাষ্ট্রপতির মধ্যে সম্বন্ধ

কোন কাজের জন্য কংগ্রেসের নিকট জবাবদিহি করিতে হয় না অথবা কংগ্রেসের নিকট দায়ী হইতে হয় না। কিন্তু, ক্যাবিনেটকে নিজের কাজের জন্য রাষ্ট্রপতির নিকট দায়ী থাকিতে হয়। ক্যাবিনেটের পূর্ণ অধিবেশনে রাষ্ট্রপতিই সভাপতিত্ব করেন। ক্যাবিনেটের সদস্যগণের মধ্যে অগ্রণী হইতেছেন পররাষ্ট্র সচিব ( Secretary of State )। সুতরাং ইউরোপের বিভিন্ন গণতান্ত্রিক রাষ্ট্রে আমরা যে দায়িত্বশীল সরকার দেখিতে পাই, আমেরিকার ক্যাবিনেট সেই রকম দায়িত্বশীল সরকারের নিয়মানুযায়ী কাজ করে না। আমেরিকার ক্যাবিনেট সম্পূর্ণভাবে রাষ্ট্রপতি-শাসিত সরকারের কাঠামোয় কাজ করে। সুতরাং ক্যাবিনেটের সদস্যগণ শুধু রাষ্ট্রপতির নিকটই দায়ী থাকেন এবং রাষ্ট্রপতির নির্দেশেই পরিচালিত হন।

**বৃটিশ ক্যাবিনেট এবং আমেরিকার ক্যাবিনেটের মধ্যে তুলনা ঃ**
( Comparison of the British Cabinet and the American Cabinet. )

বৃটিশ ক্যাবিনেট এবং মার্কিন যুক্তরাষ্ট্রের ক্যাবিনেটের মধ্যে আমরা নিম্নলিখিত সাদৃশ্য দেখিতে পাই :—

বৃটিশ ক্যাবিনেট ও আমেরিকার ক্যাবিনেটের মধ্যে তুলনা

(১) উভয় দেশেই ক্যাবিনেট প্রথাগত বিধানের ভিত্তির উপর গড়িয়া উঠিয়াছে। (২) ইংলণ্ডের ক্যাবিনেটের সদস্যগণ, কমন্সসভার যে দল সংখ্যাগরিষ্ঠতা অর্জন করিয়াছে, সেই রাজনৈতিক দল হইতে নির্বাচিত হন। আমেরিকায়ও ক্যাবিনেট সদস্যগণ একই রাজনৈতিক দল ( তাহা হইতেছে রাষ্ট্রপতির নিজের দল ) হইতে মনোনীত হন। (৩) ইংলণ্ডের ন্যায় আমেরিকায় গুরুত্বপূর্ণ সরকারী দপ্তরগুলির কর্ম-কর্তাগণ ক্যাবিনেটের সদস্য হন। (৪) ইংলণ্ডে যেমন রাষ্ট্রপ্রধান হিসাবে রাজা ( বা রাণী ) ক্যাবিনেট সদস্যগণকে নিযুক্ত করেন, আমেরিকায়ও সেইপ্রকার রাষ্ট্রপতি ক্যাবিনেট-সদস্যগণকে নিযুক্ত করেন। (৫) যদিও ইংলণ্ডে ক্যাবিনেটের বিভিন্ন সদস্য প্রধানমন্ত্রীর সমমর্যাদাসম্পন্ন এবং তাঁহার সহকর্মী, তবুও প্রধানমন্ত্রী তাঁহাদের মধ্যে অগ্রণী এবং তাঁহাদের মনোনয়ন করেন। আমেরিকায়ও সেই প্রকার রাষ্ট্রপতি ক্যাবিনেটের সদস্যদের নিযুক্ত করেন। কিন্তু, ক্যাবিনেটের সদস্যগণ রাষ্ট্রপতির সমমর্যাদাসম্পন্ন সহকর্মী নহেন, তাঁহার অধস্তন কর্মচারী মাত্র।

বৃটিশ মন্ত্রিসভা এবং মার্কিন যুক্তরাষ্ট্রের মন্ত্রিসভার মধ্যে আমরা নিম্নলিখিত পার্থক্য দেখিতে পাই :—

(১) ইংলণ্ডের ক্যাবিনেটের সদস্যদের পার্লামেন্টের সদস্য হইতে হয়। যদি ক্যাবিনেটের কোনও সদস্য পার্লামেন্টের সদস্য না হন তবে ক্যাবিনেটের সদস্য হইবার ছয়মাসের মধ্যে তাঁহাকে পার্লামেন্টের সদস্য হইতে হয়। পক্ষান্তরে, মার্কিন যুক্তরাষ্ট্রের ক্যাবিনেটের সদস্যগণকে মার্কিন কংগ্রেসের সদস্য হইতে হয় না। তাঁহারা রাষ্ট্রপতি কর্তৃক নিযুক্ত সরকারী কর্মচারী মাত্র। (২) বৃটিশ ক্যাবিনেটের সদস্যগণকে নিজেদের কাজের জন্য পার্লামেন্টের নিকট দায়ী থাকিতে হয় এবং জবাবদিহি প্রদান করিতে হয়। যতক্ষণ ক্যাবিনেটের সদস্যগণ কমন্সসভার সদস্যদের আস্থাভাজন থাকেন, ততক্ষণই তাঁহারা ক্যাবিনেটের সদস্য হিসাবে থাকিতে পারেন। যদি কমন্সসভা কোন ক্যাবিনেট সদস্যের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব অথবা নিন্দাসূচক প্রস্তাব গ্রহণ করে, তবে যৌথ দায়িত্বের ফলস্বরূপ সমগ্র ক্যাবিনেটকেই পদত্যাগ করিতে হয়। এই যৌথ দায়িত্বের জন্য বৃটিশ ক্যাবিনেটের সদস্যদের নিজেদের মধ্যে পূর্ণ মতৈক্য ও সংহতি বজায় রাখিতে হয়: কিন্তু মার্কিন যুক্তরাষ্ট্রের ক্যাবিনেটের সদস্যদের মধ্যে সেইপ্রকার মতৈক্য ও সংহতি থাকে না। ক্যাবিনেটের বিভিন্ন কর্মসূচীর চূড়ান্তরূপ একমাত্র রাষ্ট্রপতির ইচ্ছার উপর নির্ভর করে। (৩) বৃটিশ ক্যাবিনেটের বৈঠকে সংখ্যাধিক্যের মতের ভিত্তিতে ক্যাবিনেটের কর্মসূচী প্রণীত হয়। প্রধানমন্ত্রী কোন একটি বিশেষ নীতি গ্রহণ করিবার জন্য ক্যাবিনেটের সদস্যগণকে অনুপ্রাণিত করিতে পারেন, কিন্তু বাধ্য করিতে পারেন না। পক্ষান্তরে মার্কিন যুক্তরাষ্ট্রের ক্যাবিনেটের শাসনসংক্রান্ত নীতির চূড়ান্তরূপ সম্পূর্ণভাবে রাষ্ট্রপতির উপর নির্ভর করে। তবে রাষ্ট্রপতি ক্যাবিনেটের সদস্যগণের সহিত বিভিন্ন বিষয়ে পরামর্শ করিতে পারেন; কিন্তু কোন ব্যাপারে সিদ্ধান্ত গ্রহণ করা বা না করা তাঁহার নিজের উপর নির্ভর করে। প্রয়োজন হইলে রাষ্ট্রপতি ক্যাবিনেটের সদস্যগণের উপর শাসন সংক্রান্ত বিভিন্ন কাজে আদেশ জারী করিতে পারেন। (৪) ইংলণ্ডে ক্যাবিনেটই হইল প্রকৃতপক্ষে শাসন পরিচালনার সংস্থা। মার্কিন যুক্তরাষ্ট্রে ক্যাবিনেটের ভূমিকা হইল অনেকটা উপদেষ্টা পরিষদের ন্যায়; কোন কিছু করা বা না করা রাষ্ট্রপতির উপর নির্ভর করে।

বৃটিশ ক্যাবিনেট ও আমেরিকার ক্যাবিনেটের মধ্যে বৈসাদৃশ্য

সুতরাং দেখা যাইতেছে, ইংলণ্ডের ক্যাবিনেট এবং মার্কিন যুক্তরাষ্ট্রের ক্যাবিনেটের মধ্যে মূলগত পার্থক্য আছে। একটি হইতেছে দায়িত্বশীল সরকারের ক্যাবিনেট, অপরটি হইতেছে রাষ্ট্রপতি-চালিত সরকারের ক্যাবিনেট—এইজন্য এই দুইটি ক্যাবিনেটের মধ্যে মূলগত পার্থক্য দেখা যায়।

## সংক্ষিপ্তসার

১। মার্কিন যুক্তরাষ্ট্রের রাষ্ট্রপতি একটি পৃথক নির্বাচকমণ্ডলী (Eelectoral college) কর্তৃক পরোক্ষভাবে নির্বাচিত হন। প্রত্যেকটি মূলরাষ্ট্র রাষ্ট্রপতি ও উপরাষ্ট্রপতি নির্বাচনের জন্য কংগ্রেসে ঐ রাজ্যের প্রতিনিধির সমান সংখ্যক নির্বাচক নির্বাচন করে। এইভাবে এই নির্বাচকমণ্ডলী গঠিত হয়। মার্কিন রাষ্ট্রপতিকে অন্ততঃ ৩৫ বৎসর বয়স্ক হইতে হইবে। কোন রাষ্ট্রপতিই দুইবারের বেশী রাষ্ট্রপতির পদে নির্বাচিত হইতে পারে না। চারি বৎসরের মধ্যে সাধারণভাবে রাষ্ট্রপতিকে পদচ্যুত করা যায় না। তবে যদি তিনি শাসনতন্ত্র লংঘন, দেশদ্রোহিতা, উৎকোচগ্রহণ এবং অন্যান্য দুর্নীতিমূলক কাজের অভিযোগে অপরাধী প্রমাণিত হন, তবে তাঁহাকে শাস্তি প্রদান স্বরূপ অপসারণ ( impeach ) করা যায়।

২। মার্কিন রাষ্ট্রপতি শুধু নামেমাত্র রাষ্ট্রের প্রধান নহেন, বাস্তবেও তিনি প্রধান শাসনকর্তা। শাসনকর্তা হিসাবে তাঁহার প্রথম কাজ হইল যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্র, কংগ্রেস কর্তৃক প্রণীত আইন, পররাষ্ট্র সমূহের সহিত সম্পাদিত বিভিন্ন চুক্তি ও সন্ধি এবং বিচার বিভাগ কর্তৃক প্রদত্ত বিভিন্ন নির্দেশ ও রায় কার্যকরী করা। তাহা ছাড়া, সিনেটের অনুমোদন সাপেক্ষে বিভিন্ন দেশে রাষ্ট্রদূত নিয়োগ করা, এবং সুপ্রীমকোর্টের বিচারপতিদের নিয়োগ করাও রাষ্ট্রপতির কাজ। সিনেট সাধারণতঃ এই নিয়োগগুলিতে আপত্তি করেন না। রাষ্ট্রপতি তাঁহার সচিবমণ্ডলীকে নিয়োগ করেন। সিনেটের দুই-তৃতীয়াংশ সদস্যের সম্মতিতে রাষ্ট্রপতি যে কোন রাষ্ট্রের সহিত কোন চুক্তি সম্পাদন করিতে পারেন। রাষ্ট্রপ্রধান হিসাবে রাষ্ট্রপতি রাষ্ট্রের সমুদয় রক্ষিবাহিনীর সর্বাধিনায়ক। তবে কংগ্রেসের উভয় কক্ষের সম্মতি ব্যতীত রাষ্ট্রপতি কখনও যুদ্ধ ঘোষণা করিতে পারেন না। বিচারবিভাগীয় ক্ষমতা হিসাবে যাহারা পদচ্যুত হইয়াছে তাহাদের ব্যতীত যুক্তরাষ্ট্রীয় আইন ভংগের অপরাধী সকলকেই রাষ্ট্রপতি ক্ষমা প্রদর্শন করিতে পারেন। মার্কিন যুক্তরাষ্ট্রে মোটামুটিভাবে ক্ষমতার স্বাতন্ত্র্যবিধান করা হইয়াছে। তবুও কোন কোন ক্ষেত্রে রাষ্ট্রপতি কংগ্রেসকে কিছু পরিমাণে নিয়ন্ত্রিত করিতে পারেন। যেমন, কংগ্রেস কর্তৃক কোনও বিল অনুমোদিত হইলে রাষ্ট্রপতি Pocket veto প্রয়োগ করিয়া ইহাকে আইনে পরিণত হওয়ার পথে সাময়িক বাধার সৃষ্টি করিতে পারেন। অবশ্য এই বিলটি যদি দ্বিতীয়বার কংগ্রেসে দুই-তৃতীয়াংশ সদস্যের সম্মতিতে পুনরায় অনুমোদিত হয় তবে রাষ্ট্রপতি ইহাতে সম্মতি-প্রদান করিতে বাধ্য থাকেন। আবার শাসনতন্ত্রের বিধান অনুযায়ী রাষ্ট্রপতি মাঝে মাঝে কংগ্রেসে বাণী ( messages ) পাঠাইতে পারেন। তবে রাষ্ট্রপতিকে সিনেটের উপর নির্ভর করিতে হয়।

৩। অন্যান্যদেশের রাষ্ট্রপ্রধানদের সহিত মার্কিন রাষ্ট্রপতির তুলনা করা যায়। ইংলণ্ডের রাজা কেবল রাজত্বই করেন, শাসন করেন না। কিন্তু, মার্কিন যুক্তরাষ্ট্রের রাষ্ট্রপতি শাসন করেন, রাজত্ব করেন না। ইংলণ্ডের শাসনব্যবস্থায় রাজার কোনরূপ দায়িত্ব নাই; তাহার পক্ষে শাসনকাজের সব দায়িত্ব গ্রহণ করে মন্ত্রীসভা এবং বিশেষতঃ প্রধানমন্ত্রী। কিন্তু, মার্কিন যুক্তরাষ্ট্রের রাষ্ট্রপতি প্রকৃতই শাসক। যদিও তাহাকে কোন কাজের জন্য কংগ্রেসের নিকট দায়ী থাকিতে হয় না, তবুও তাঁহার কাজের গুরুত্ব খুবই বেশী। ইংলণ্ডের প্রধানমন্ত্রীর সহিত যদি মার্কিন যুক্তরাষ্ট্রের রাষ্ট্রপতির তুলনা করা যায়, তবে দেখা যায় কোন কোন ক্ষেত্রে বৃটিশ প্রধানমন্ত্রীর ক্ষমতা বেশী এবং আবার কোন কোন ক্ষেত্রে মার্কিন রাষ্ট্রপতির ক্ষমতা বেশী। মার্কিন যুক্তরাষ্ট্রের রাষ্ট্রপতি একটি নির্দিষ্ট সময়ের জন্য ক্ষমতাসীন থাকেন; আইনসভার কাছে তাহাকে জবাবদিহি করিতে হয় না অথবা আইনসভার আস্থা-অনাস্থার উপর তাঁহার কার্যকাল নির্ভর করে না। কিন্তু, বৃটিশ প্রধান-মন্ত্রীর ক্ষেত্রে ইহা সম্পূর্ণ বিপরীত। জরুরী অবস্থায় ইংলণ্ডের প্রধানমন্ত্রী অনেক বেশী ক্ষমতা ভোগ করেন। তখন একটি সর্বদলীয় মন্ত্রীসভা গঠিত হয় বলিয়া বৃটিশ প্রধানমন্ত্রীকে পার্লামেণ্টে কোন সংকটের সম্মুখীন হইতে হয় না। স্বাভাবিক অবস্থায়ও বৃটিশপ্রধানমন্ত্রী রাজাকে কমন্সসভা ভাংগিয়া দেওয়ার পরামর্শ প্রদান করিতে পারেন। মার্কিন রাষ্ট্রপতি কংগ্রেস ভাংগিয়া দেওয়ার ক্ষমতা ভোগ করেন না। তবে মর্যাদার দিক হইতে মার্কিন রাষ্ট্রপতি বৃটিশ প্রধানমন্ত্রী অপেক্ষা অধিকতর উচ্চ পদে থাকেন।

৪। মার্কিন যুক্তরাষ্ট্রের ক্যাবিনেট গঠিত হয় রাষ্ট্রপতি কর্তৃক। মার্কিন যুক্তরাষ্ট্রের ক্যাবিনেটের সদস্যগণ কংগ্রেসের সদস্য থাকেন না, অথবা কংগ্রেসের নিকট তাহাদের জবাবদিহি করিতে হয় না। তাঁহারা রাষ্ট্রপতির কাছেই নিজেদের কাজের জন্য দায়ী থাকেন এবং রাষ্ট্রপতি যখন খুশী তখনই তাঁহাদের পদচ্যুত করিতে পারেন। অবশ্য মার্কিন ক্যাবিনেটের সদস্যগণ কংগ্রেসের অধিবেশনে বিতর্কে অংশগ্রহণ না করিলেও উপস্থিত থাকিতে পারেন। মার্কিন যুক্তরাষ্ট্রে কোন প্রধানমন্ত্রী নাই। ইংলণ্ডের ক্যাবিনেট গঠিত হয় প্রধানমন্ত্রী কর্তৃক। ইংলণ্ডের ক্যাবিনেটকে নিজের কাজের জন্য কমন্সসভার নিকট দায়ী থাকিতে হয় এবং কমন্সসভা মন্ত্রী-সভার উপরে অথবা যে কোনও একজন মন্ত্রীর উপর অনাস্থা প্রকাশ করিলে সমগ্র মন্ত্রীসভাকে পদত্যাগ করিতে হয়।

## Exercises

1. Explain the process of Presidential election and discuss the position and powers of the President of the U. S. A.
( ৮৬—৯১ পৃষ্ঠা )

2. Discuss the position of the President in relation to the Congress in the U. S. A. and elucidate the statement, "Unaided by the Senate, the American President is sailor on an uuchanted sea." ( ৮৮—৯১ পৃষ্ঠা )

3. "The President of the U. S. A. is both more or less than a king. He is also at the same time both more or less than a Prime Minister." ( Laski )—Discuss the statement. ( ৯১—৯৪ পৃষ্ঠা )

4. Compare the position of the Prime Minister of England in the Britsh Cabinet with that of the President of U. S. A. in the American Cabinet. ( ৯২—৯৪ পৃষ্ঠা )

5. "The Cabinet in the U. S. A. hardly corresponds to the classic idea of a Cabinet to which representative government in Europe has accustomed us." ( Laski )—Examine the statement. ( ৯২—৯৬ পৃষ্ঠা )

6. Write a note on the Cabinet System in U. S. A. and compare the Cabinet in the U. S. A. with that in Britain.
( ৯৪—৯৬ পৃষ্ঠা )

7. Discuss the position of the President of the U. S. A. in relation to the Cabinet. ( ৯৪—৯৫ পৃষ্ঠা )

[ **উত্তর-সংকেত :** এই প্রশ্নের উত্তর করিবার জন্য আমেরিকার রাষ্ট্রপতি ও ইংলণ্ডের প্রধানমন্ত্রীর মধ্যে তুলনা এবং বৃটিশ ক্যাবিনেট ও আমেরিকান ক্যাবিনেটের মধ্যে তুলনা সম্বন্ধে যে আলোচনা করা হইয়াছে, তাহা হইতে সাহায্য গ্রহণ করিতে হইবে। ]

---

# দশম অধ্যায়

## মার্কিন যুক্তরাষ্ট্রের কংগ্রেস এবং দলীয় ব্যবস্থা
## ( Congress in the U. S. A. and the Party System )

লর্ড ব্রাইসের মতে মার্কিন যুক্তরাষ্ট্রের কংগ্রেস যতটা দ্রুত আইন প্রণয়নকারী সংস্থা হিসাবে পরিণত হইবে, আশংকা উন্মাদনার ঝড় ইহার উপর কদাচিৎ বহিয়া যায়। কিন্তু, বিশৃংখলার দৃশ্য যে দেখা যায় না তাহা নহে, ইহার অভ্যন্তরে দলীয় শৃংখলা খুবই কঠোর।

মার্কিন কংগ্রেসের দুইটি কক্ষ আছে।[১] উচ্চতর কক্ষকে সিনেট (Senate) বলা হয় এবং নিম্ন কক্ষকে জনপ্রতিনিধি সভা (House of Representatives) বলা হয়। সিনেটে প্রত্যেক মূলরাষ্ট্র হইতে দুইজন করিয়া মনোনীত প্রতিনিধি প্রেরিত হন। পঞ্চাশটি রাজ্যের ১০০ জন প্রতিনিধি লইয়া সিনেট গঠিত। জনপ্রতিনিধি সভা জনগণের নির্বাচিত প্রতিনিধিদের লইয়া গঠিত হয়। অন্ততঃ ত্রিশ হাজার জনসংখ্যা পিছু একজন করিয়া প্রতিনিধি দুই বৎসরের জন্য নির্বাচিত হন।

### সিনেটের ক্ষমতা ও কাজ ( Powers and functions of the Senate )

সিনেটের কার্যকাল ছয় বৎসর। প্রতি দুই বৎসর অন্তর সিনেটের এক-তৃতীয়াংশ সদস্য অবসর গ্রহণ করেন। সিনেটের সদস্যপদ প্রার্থীদের অন্ততঃ ২৫ বৎসর বয়স্ক হইতে হয়, অন্ততঃ নয় বৎসর যাবৎ মার্কিন যুক্তরাষ্ট্রের নাগরিক হিসাবে থাকিতে হয় এবং যে রাজ্য হইতে নির্বাচনপ্রার্থী সেই রাজ্যের বাসিন্দা হইতে হয়। সিনেটের সদস্যগণ মার্কিন

১। "It (Congres) is 'not the hasty and 'turbulent body which the fathers of the constitution feared they might be creating. Storms of passion rarely sweep over it. Scenes of disorder are not unknown. Party discipline is strict : an atmosphere of good fellowship prevails ; the rules of procedure are obeyed , powers rest comparatively with few persons. It is eager, even unduly eager, to discover and obey the wishes of its constituents or at least of the party organisation."—Bryce.

যুক্তরাষ্ট্রের সরকারী কর্মচারীর পদ গ্রহণ করিতে পারেন না। আমেরিকার উপ-রাষ্ট্রপতি সিনেটের সভায় সভাপতিত্ব করেন। মার্কিন সিনেটকে পৃথিবীর বিভিন্ন আইনপরিষদের উচ্চতর কক্ষগুলির মধ্যে সর্বাপেক্ষা ক্ষমতাশালী মনে করা হয়। সিনেট অর্থসংক্রান্ত বিল উত্থাপন করিতে না পারিলেও ইহার সংশোধন করিতে পারে। পক্ষান্তরে ইংলণ্ডের লর্ডসভা অর্থসংক্রান্ত বিল সংশোধন করিতে পারে না। দ্বিতীয়তঃ, রাষ্ট্রপতি যাহাতে স্বৈরাচারী না হইতে পারেন সেইজন্য সিনেটকে কতিপয় শাসন-বিভাগীয় ক্ষমতা দেওয়া হইয়াছে। রাষ্ট্রপতি কর্তৃক সম্পাদিত বিভিন্ন সন্ধির চূড়ান্ত অনুমোদন করিবার ক্ষমতা একমাত্র সিনেটেরই আছে। ইহা সুবিদিত যে ১৯১৯ সালের ভার্সাইয়ের সন্ধিতে আমেরিকার যোগদান সিনেট অনুমোদন করে নাই। তবুও ইহা মনে রাখিতে হইবে, আজ পর্যন্ত সিনেটের অনুমোদনের জন্য প্রায় ১১০০-এর বেশী যে চুক্তি আনা হইয়াছে, তাহার মধ্যে ৯০০টির বেশী চুক্তি সিনেটের অনুমোদন লাভ করিয়াছে। কোন বৈদেশিক শক্তির সহিত যাহাতে রাষ্ট্রপতি আলাপ-আলোচনা চালান, সেই মর্মে সিনেট রাষ্ট্রপতিকে অনুরোধ করিতে পারে। রাষ্ট্রপতি যে সকল সরকারী কর্মচারীদের নিয়োগ করেন, তাঁহাদের নিয়োগ চূড়ান্তভাবে অনুমোদন করিবার একমাত্র অধিকারী হইল সিনেট। অবশ্য বর্তমানে সিনেটের ভদ্রতা বা **senatorial courtesy** হিসাবে যে প্রথাগত বিধান গড়িয়া উঠিয়াছে, তাহা অনুযায়ী রাষ্ট্রপতির সব নিয়োগেই সিনেটের অনুমোদন থাকে। চতুর্থতঃ, রাষ্ট্রপতি, উপরাষ্ট্রপতি অথবা অন্য কোন উচ্চপদস্থ সরকারী কর্মচারীকে অপসারণ (**impeachment**) করিতে হইলে অভিযোগের বিচার একমাত্র সিনেট করিয়া থাকে। উপরাষ্ট্রপতি নির্বাচনে যদি কোন প্রার্থীই সংখ্যাগরিষ্ঠতা অর্জন না করিতে পারেন, তখন সিনেটই উপরাষ্ট্রপতি নির্বাচন করিতে পারে। সিনেটের এই ক্ষমতাগুলি শাসনতন্ত্র কর্তৃক প্রদত্ত হইয়াছে। সিনেট একরূপ চিরস্থায়ী পরিষদ। কেননা, প্রতি দুই বৎসর অন্তর ইহার এক-তৃতীয়াংশ সদস্যপদ অবসর গ্রহণ করে,—কিন্তু, এইজন্য ইহার অস্তিত্ব বিলুপ্ত হয় না। সিনেটের সদস্যগণ বর্তমানে মূলরাষ্ট্র হইতে প্রত্যক্ষভাবে নির্বাচিত হওয়ায়, তাঁহারা শুধু মূলরাষ্ট্রের প্রতিনিধিই নহেন, জনগণেরও প্রতিনিধি। মূলরাষ্ট্র হইতে যে দুইজন সদস্য সিনেটে নির্বাচিত হন, তাঁহারা একই সময়ে নির্বাচিত না হইয়া বিভিন্ন সময়ে নির্বাচিত হন বলিয়া সর্বদাই জনগণের স্বার্থ ও আশা-আকাংখার প্রতিনিধিত্ব সিনেটে দেখিতে পাওয়া যায়। অপেক্ষাকৃত ক্ষুদ্রাকার বলিয়া সিনেটের সকল সদস্যই বিভিন্ন বিলের খুঁটিনাটি আলোচনা করিতে পারে। বর্তমানে মার্কিন যুক্তরাষ্ট্রের নেতৃবৃন্দ সিনেটের সদস্যপদকে জন-

সিনেটের শাসন-বিভাগীয় ক্ষমতা

প্রতিনিধি সভার সদস্যপদ হইতে অধিকতর মর্যাদাসম্পন্ন বলিয়া মনে করেন। সিনেটের ভূমিকা মার্কিন যুক্তরাষ্ট্রের শাসনব্যবস্থায় খুবই গুরুত্বপূর্ণ। ইহা একদিকে জনপ্রতিনিধি সভাকে স্বৈরাচারী হইতে বাধা দেয়, অপরদিকে ইহা রাষ্ট্রপতির ক্রমবর্ধমান ক্ষমতাকে সীমিত করে।[১] জর্জ ওয়াশিংটন একবার বলিয়াছিলেন, "The Senate is the saucer in which the boiling tea of the House is cooled."

**জনপ্রতিনিধির সভার ক্ষমতা ও কাজ** ( Powers and functions of the House of Representative )—জনপ্রতিনিধি সভা মার্কিন কংগ্রেসের নিম্ন কক্ষ। প্রত্যেকটি মূলরাষ্ট্র হইতেই অন্ততঃ ত্রিশ হাজার নাগরিকের পক্ষ হইতে একজন করিয়া প্রতিনিধি সভায় দুই বৎসরের জন্য নির্বাচিত হন। নির্বাচনের নিয়ম ও ভোটদানের পদ্ধতি প্রত্যেকটি মূলরাষ্ট্র আলাদাভাবে স্থির করে। জনপ্রতিনিধি সভার সদস্য হইতে হইলে সদস্য-প্রার্থীকে অন্ততঃ ২০ বৎসর বয়স্ক মার্কিন নাগরিক হইতে হইবে, অন্ততঃ ৭ বৎসর ধরিয়া যুক্তরাষ্ট্রের নাগরিক হইতে হইবে এবং যে মূলরাষ্ট্র হইতে তিনি নির্বাচিত হইবার চেষ্টা করিতেছেন তাঁহাকে সেই মূলরাষ্ট্রের বাসিন্দা হইতে হইবে। প্যাটারসনের ( Patterson ) মতে "The House of Representatives is the nation in miniature..........It is thoroughly American in its temperament." বর্তমানে জনপ্রতিনিধি সভার মোট সদস্যসংখ্যা হইল ৪৩৫ ; প্রথমে ইহা ছিল ৬৫। জনপ্রতিনিধি সভার কোন সদস্য কোনও সরকারী পদে অধিষ্ঠিত থাকিতে পারিবেন না। জনপ্রতিনিধি সভার একটি বিশেষ ক্ষমতা হইল এই যে, ইহাই একমাত্র অর্থসংক্রান্ত বিল উত্থাপন করিতে পারে। অন্যান্য বিলগুলি অবশ্য এই সভায় অথবা সিনেটে, যে কোন কক্ষেই উত্থাপিত হইতে পারে। রাষ্ট্রপতি নির্বাচনে যদি কোনও প্রার্থী সংখ্যাগরিষ্ঠতা অর্জন না করিতে পারে, তবে জনপ্রতিনিধিসভা প্রথম তিনজন প্রার্থীর মধ্য হইতে রাষ্ট্রপতি নির্বাচিত করেন। জনপ্রতিনিধি সভায়ও

---

১। লর্ড ব্রাইস মার্কিন সিনেট সম্বন্ধে বলেন, "It has succeeded by effecting the chief object of the fathers of the constitution viz, the creation of a centre of gravity in the government, an authority able to correct and check on the one hand the democratic recklessness of the House, on the other monarchical ambition of the President. Place dbetween the two, the Senate is neccessarily the rival and often the opponent of both. The House can accomplish nothing without its concurrence. The President can he checkmated by its resistance. These are, so to speak, the negative success. ; on its positive side, it has succeeded in making itself eminent and respected."

বৃটিশ কমন্সসভার ন্যায় আমরা কমিটি ব্যবস্থা ( Committee System ) দেখিতে পাই। জনপ্রতিতিনিধি সভার মোট ৬০টি কমিটি আছে,—তন্মধ্যে ১৯টি হইল স্থায়ী কমিটি। তাহা ছাড়া "সমগ্র কক্ষ কমিটি" ( Committee of the Whole House ) আছে। ইহার সভাপতিত্ব করেন স্পীকার কর্তৃক মনোনীত কোন সদস্য। তবে ক্ষমতার দিক হইতে বিচার করিলে জন-প্রতিনিধি সভার ক্ষমতা অপেক্ষা সিনেটের ক্ষমতা অনেক বেশী।

ইংলণ্ড ও আমেরিকার কমিটি ব্যবস্থার মধ্যে কিছু পার্থক্য আছে। প্রথমতঃ ইংলণ্ডে কমিটিগুলি নির্বাচিত হয় নির্বাচনী কমিটি ( Committee of Selection ) কর্তৃক। প্রত্যেকটি রাজনৈতিকদলের প্রতিনিধিদের লইয়া এই কমিটি গঠিত হয়। কিন্তু মার্কিন যুক্তরাষ্ট্রে রাজনৈতিক দলগুলির পরিচালকমণ্ডলী একটি কমিটি মনোনয়ন করেন এবং সেই কমিটি প্রত্যেক দলের সদস্যগণকে লইয়া নির্বাচনী কমিটি গঠন করে। দ্বিতীয়তঃ, মার্কিন যুক্তরাষ্ট্রে প্রতিটি বিল আলোচনার পূর্বেই কমিটিতে প্রেরিত হয়। তাহাতে কমিটি বিলগুলির প্রভূত পরিবর্তন করিতে সক্ষম হয়। কিন্তু ইংলণ্ডে প্রত্যেকটি বিলের দ্বিতীয় পাঠ এবং বিতর্কমূলক আলোচনা শেষ হইয়া গেলে বিলটি কমিটিতে প্রেরিত হয়। তৃতীয়তঃ, ইংলণ্ডে সরকারী বিল এবং বেসরকারী বিলের মধ্যে পার্থক্য করা হয় এবং ইহাদের জন্য আলাদা কমিটি করা থাকে। কিন্তু মার্কিন কংগ্রেসে সরকারী বলিয়া বিলগুলির কোন শ্রেণীবিভাগ নাই। কমন্সসভার কমিটিগুলির সভাপতিগণ বিলগুলি সম্বন্ধে নিরপেক্ষ থাকেন। কিন্তু মার্কিন কংগ্রেসের বিভিন্ন কমিটির সভাপতিগণ বিলগুলি-সম্বন্ধে নিরপেক্ষ ত' থাকেনই না, বরং নিজেদের ইচ্ছানুযায়ী তাঁহারা বিলগুলির পরিবর্তন করিয়া থাকেন। অনেক সময় কমিটির সভাপতির নামে আইনের নামকরণ হয়, যেমন, স্যারম্যান আইন, রোজার আইন, ইত্যাদি।

**আইনপরিষদের প্রাধান্য বনাম শাসনতন্ত্রের প্রাধান্য ( Supremacy of the legislature vs. supremacy of the constitution )—**

সাধারণতঃ, পার্লামেণ্টারী শাসনে আইনপরিষদের প্রাধান্য এবং যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্রের প্রাধান্য দেখিতে পাওয়া যায়। ইংলণ্ডে রাজাসমেত পার্লামেণ্ট ( King-in-Parliament ) হইতেছে সার্বভৌম আইন-পরিষদ। ইংলণ্ডে রাষ্ট্রের আইনগত সার্বভৌমত্ব ইহার হাতে ন্যস্ত। ইংলণ্ডে পার্লামেণ্টের প্রণীত আইনের বৈধতা লইয়া কেউ প্রশ্ন তুলিতে পারে না। ইংলণ্ডের রাজা-সমেত-পার্লামেণ্ট শুধু যে আইনগত সার্বভৌম, তাহাই নহে। দেশের শাসনব্যবস্থায় ইহার রাজনৈতিক গুরুত্বের আরও অনেক দিক আছে। মন্ত্রীগণ নিজেদের কাজের জন্য পার্লামেণ্টের কাছে দায়ী থাকেন এবং পার্লামেণ্টও মন্ত্রীসভার

বিরুদ্ধে নিন্দাসূচক অথবা অনাস্থাজ্ঞাপক প্রস্তাব গ্রহণ করিয়া মন্ত্রীসভাকে পদত্যাগ করিতে বাধ্য করিতে পারে। ইংলণ্ডে শাসনতন্ত্রের কোনও প্রাধান্য নাই। কারণ পার্লামেণ্ট যে কোন সময়েই প্রয়োজন অনুযায়ী শাসনতন্ত্রের পরিবর্তন করিতে পারে। তাহা ছাড়া শাসনতন্ত্রটি অলিখিত অনেক প্রথাগত বিধানের ভিত্তির উপর প্রতিষ্ঠিত। তাহা ছাড়া, ইংলণ্ডে আইনপরিষদ বা পার্লামেণ্টের উচ্চকক্ষ বিচার বিভাগের আপীল আদালত হিসাবে কাজ করে; কিন্তু মার্কিন যুক্তরাষ্ট্রে শাসনতন্ত্রেব প্রাধান্য স্বীকৃত হয়। সেইজন্য শাসনতন্ত্রটি লিখিত এবং অনমনীয়। যুক্তরাষ্ট্রীয় সরকার এবং বিভিন্ন মূলরাষ্ট্রগুলি শাসনতন্ত্র হইতেই ইহাদের নিজস্ব ক্ষমতা লাভ করে। ক্ষমতার স্বতন্ত্রীকরণ হওয়ায় আইনপরিষদের প্রাধান্য মার্কিন যুক্তরাষ্ট্রে স্বীকৃত হয় নাই। শাসনতন্ত্রের ব্যাখ্যা করা এবং ইহাকে রক্ষা করার দায়িত্ব হইতেছে বিচার বিভাগের। সেইজন্যই আমেরিকায় শাসনতন্ত্রের প্রাধান্য স্বীকৃত হয়।

**মার্কিন শাসনতন্ত্র সংশোধন করার উপায়**—মার্কিন যুক্তরাষ্ট্রে শাসনতন্ত্রের পরিবর্তন করা খুব দুরূহ ব্যাপার। দুই উপায়ে শাসনতন্ত্রটি সংশোধন করা যায়। শাসনতন্ত্র সংশোধনের প্রস্তাব করে একটি সভা এবং ইহা অনুমোদন করে অপর একটি সভা। মার্কিন কংগ্রেসের দুই-তৃতীয়াংশ সংখ্যাধিক্যে শাসনতন্ত্র সংশোধনের একটি প্রস্তাব গৃহীত হইতে পারে; অথবা মূলরাষ্ট্রগুলির দুই-তৃতীয়াংশের ( অর্থাৎ ৩২টি মূলরাষ্ট্রের ) অনুরোধে কংগ্রেস একটি বিশেষ সম্মেলন (Convention) ডাকিয়া শাসনতন্ত্র সংশোধনের প্রস্তাব গ্রহণ করিতে পারে। এইভাবে গৃহীত প্রস্তাবের চূড়ান্ত অনুমোদন করিতে পারে, (১) তিন-চতুর্থাংশ মূলরাষ্ট্রের আইনপরিষদ, অথবা (২) তিন-চতুর্থাংশ মূলরাষ্ট্রের ( অর্থাৎ, ৩৬টি মূলরাষ্ট্রের ) এক বিশেষ সম্মেলন। আমেরিকার শাসনতন্ত্রের সংশোধন এযাবৎ খুব কম হইয়াছে ( মোট ২২টি )। এই সংশোধনগুলির বেশীর ভাগই মার্কিন কংগ্রেস কর্তৃক প্রস্তাবিত হইয়াছে এবং তিন-চতুর্থাংশ মূলরাষ্ট্রের আইনপরিষদ কর্তৃক অনুমোদিত হইয়াছে।

**মার্কিন যুক্তরাষ্ট্রের আইন-প্রণয়ন পদ্ধতি** ( Legislative procedure in the U.S.A ) **:** অর্থ সংক্রান্ত বিল ছাড়া অন্য যে কোন বিল মার্কিন কংগ্রেসের যে কোন কক্ষে উত্থাপন করা যায়। কিন্তু অর্থসংক্রান্ত বিলগুলি জনপ্রতিনিধি সভায় উত্থাপন করা হয়। কংগ্রেসে সরকারী বিল অথবা বেসরকারী বিল—এইভাবে বিলগুলির শ্রেণীবিভাগ করা হয় না। বেসরকারী সদস্যগণ যে বিলগুলির উত্থাপন করেন, সেই বিলগুলি সবই জনস্বার্থ-সম্মত। রাষ্ট্রপতি অথবা সচিবমণ্ডলীর সদস্যগণ হয়ত কোন বিল উত্থাপনে প্রভাব বিস্তার করিতে পারেন। কিন্তু শাসন বিভাগের কোন কর্মচারী কর্তৃক কোন

বিল উত্থাপিত হইতে পারে না; কেননা, কংগ্রেসের সদস্যগণ শাসন বিভাগের কর্মচারী হিসাবে কাজ করিতে পারে না। ইংলণ্ডের কমন্সসভায় কোন বিলের দ্বিতীয় পাঠ ( second reading ) শেষ হইবার পর ইহাকে কমিটির নিকট পাঠান হয়। কিন্তু মার্কিন কংগ্রেস কোন বিলের প্রথম পাঠ (first reading) শেষ হইয়া গেলেই বিলটিকে কমিটিতে পাঠান হয়। কমিটি পর্যায়ে শুধু বিলটির আলোচনাই হয় না, সংশোধনও হয়। কমিটির রিপোর্ট আইন-পরিষদে দাখিল হইবার পর বিলটির দ্বিতীয় পাঠ হয়। তখন বিরোধী দল বিলটি লইয়া বিতর্কের অবতারণা এবং ভোটগণনার দাবী করিতে পারে। দ্বিতীয় পাঠে বিলটি অনুমোদিত হইবার পর ইহার তৃতীয় পাঠ ( third reading ) আরম্ভ হয়। তৃতীয় পাঠটি একটি আনুষ্ঠানিক ব্যাপার মাত্র। তৃতীয় পাঠের পর স্পীকার কর্তৃক চূড়ান্তভাবে বিলটি লইয়া ভোট গ্রহণ করা হয়। প্রথম কক্ষ কর্তৃক অনুমোদিত হইল অপর কক্ষ কর্তৃক বিলটিকে অনুমোদিত হইতে হয়। তাহার পর ইহা রাষ্ট্রপতির নিকট প্রেরিত হয়। রাষ্ট্রপতি তাঁহার সীমাবদ্ধ ভেটো ক্ষমতা প্রয়োগ করিয়া তাঁহার সম্মতি দেওয়া বন্ধ করিতে পারেন এবং পুনর্বিবেচনার জন্য বিলটি কংগ্রেসে ফেরত পাঠাইতে পারেন। দ্বিতীয়বার যদি বিলটি কংগ্রেস কর্তৃক অনুমোদিত হয়, তবে রাষ্ট্রপতির সম্মতি না পাইলেও বিলটি স্বাভাবিকভাবেই আইনে পরিণত হয়।

### অর্থসংক্রান্ত বিল ( Money Bills )

মার্কিন যুক্তরাষ্ট্রে অর্থসংক্রান্ত বিলগুলি ১৯২১ সালের বাজেট এবং একাউন্টিং আইন অনুযায়ী নিয়ন্ত্রিত। প্রথমতঃ, বাজেটের পরিচালক (director of the budget ) বিভিন্ন সরকারী দপ্তর হইতে সম্ভাব্য আয়-ব্যয়ের হিসাব গ্রহণ করেন এবং সরকারের আয়-ব্যয় সংক্রান্ত সমুদয় তথ্য রাষ্ট্রপতির নিকট প্রেরণ করেন। রাষ্ট্রপতির দায়িত্বে অর্থসংক্রান্ত বিলের খসড়া তৈয়ারী করা হয়। অর্থ-সংক্রান্ত বিলগুলি শুধু জনপ্রতিনিধি সভায় ( House of Representatives ) উত্থাপিত হয়, এবং এইগুলি উত্থাপিত হওয়ার আগে এইগুলিকে আয়-ব্যয় সংক্রান্ত কমিটির (Committee on Appropriations) নিকট পাঠাইতে হয়। সংশ্লিষ্ট কমিটি অর্থ-সংক্রান্ত বিলটি অনুমোদিত হইবার পর ইহাকে সিনেটে প্রেরণ করা হয়। সিনেটেও অনুরূপভাবে বিলটি অনুমোদিত হয়; সিনেট বিলটি সংশোধন করিতে পারে।

রাজস্ব সংক্রান্ত কোন প্রস্তাব জনপ্রতিনিধি সভায় রাষ্ট্রপতির পক্ষে রাজস্ব-সচিব (Secretary of the Treasury) কর্তৃক উত্থাপিত হয়, যদিও সভার অন্য কোনও সদস্য কর্তৃক বিলটি উত্থাপনে শাসনতান্ত্রিক কোন বাধা নাই। ইংলণ্ডে বাজেট তৈয়ারীর দায়িত্ব অর্থদপ্তরে কেন্দ্রীভূত। কিন্তু, মার্কিন

যুক্তরাষ্ট্রে ইহা বিকেন্দ্রীভূত হইয়া গিয়াছে। ইংলণ্ডে অর্থমন্ত্রী সরকারী দলের সংখ্যাধিক্যের জোরে কমন্সসভায় যে কোন অর্থসংক্রান্ত বিল বিনা অসুবিধায় অনুমোদিত করাইয়া লইতে পারেন। কিন্তু মার্কিন যুক্তরাষ্ট্রে শাসনবিভাগ কর্তৃক অর্থসংক্রান্ত বিলটি উত্থাপিত হইলেও কংগ্রেস ইহার সংশোধন অথবা পরিবর্তন করিতে পারে।

**মার্কিন যুক্তরাষ্ট্রের উপরাষ্ট্রপতি** ( Vice-President of the U. S. A. )

মার্কিন যুক্তরাষ্ট্রে রাষ্ট্রপতি যেইভাবে একটি নির্বাচকমণ্ডলীর দ্বারা নির্বাচিত হন, উপরাষ্ট্রপতিও সেইভাবে নির্বাচিত হন। মার্কিন যুক্তরাষ্ট্রের উপরাষ্ট্রপতি শাসনবিভাগের লোক হইলেও তিনি কংগ্রেসের মধ্যে অন্তর্ভুক্ত। কারণ তিনি সিনেটের সভায় সভাপতিত্ব করেন। তাঁহার মর্যাদা অনেকটা ভারতীয় যুক্তরাষ্ট্রের উপরাষ্ট্রপতির মত। ভারতের উপরাষ্ট্রপতিও অনুরূপভাবে রাজ্য-সভার সভায় সভাপতিত্ব করেন। রাষ্ট্রপতির মৃত্যু হইলে অথবা রাষ্ট্রপতি পদত্যাগ করিলে উপরাষ্ট্রপতি রাষ্ট্রপতি-পদে নিযুক্ত হন। ১৯৪৫ সালে রাষ্ট্রপতি রুজভেল্টের মৃত্যু হইলে উপরাষ্ট্রপতি ট্রুম্যান রাষ্ট্রপতিপদে নিযুক্ত হন। উপরাষ্ট্রপতি সিনেটের সভায় দল-নিরপেক্ষ হইয়া কাজ করেন।

**স্পীকার** ( Speaker )—জনপ্রতিনিধি সভার সদস্যগণ নিজেদের মধ্য হইতে একজনকে স্পীকারের কাজে নির্বাচিত করেন। সাধারণতঃ, জন-প্রতিনিধিসভায় যেদল সংখ্যাগরিষ্ঠতা অর্জন করে, সেই দলের একজন নেতৃস্থানীয় সদস্য স্পীকারের পদে নির্বাচিত হন। ইংলণ্ডে কিন্তু স্পীকার দল-নিরপেক্ষ থাকেন। সাধারণতঃ ইংলণ্ডে স্পীকার নিজের নির্বাচনকেন্দ্র হইতে বিনা প্রতিদ্বন্দ্বিতায় নির্বাচিত হন। কিন্তু, আমেরিকায় স্পীকার দলীয় রাজনীতিতে সক্রিয়ভাবে অংশগ্রহণ করেন। তিনি বিতর্কে অংশগ্রহণ করেন এবং নিজের সক্রিয় চেষ্টায় সংখ্যাগরিষ্ঠ দল কর্তৃক আনীত বিল আইনে পরিণত করাইতে চেষ্টা করেন। অধ্যাপক মুনরো বলেন, "Beginning with Henry, the Speaker gradually became the recognised leader of the majority party and hence of the House as a whole. He became the man on whom the majority depended for getting its measures safely through the maze of rules. More and more authority was absorbed into his hands until he became a virtual dictator." বর্তমানে জনপ্রতিনিধি সভায় স্পীকারের অপ্রতিহত ক্ষমতা দেখা যায়। সেইজন্য অধ্যাপক অগ্ ( Prof. Ogg ) স্পীকারের ক্রমবর্ধমান ক্ষমতা সম্বন্ধে মন্তব্য করিয়াছেন, "A simple

chairmanship grew into a vital dictatorship carrying the power over life and death over almost everything that the House undertook to do." স্পীকারের এই ক্ষমতা সম্বন্ধে বিরূপ আলোচনা হইবার ফলে ১৯১০ সালে Rules Committee হইতে স্পীকারকে সরাইয়া লওয়া হয়। ১৯১১ সালে বিভিন্ন কমিটির সদস্যদের এবং সভাপতিদের নিয়োগ করার ক্ষমতাও স্পীকারের হাত হইতে সরাইয়া লওয়া হয়। তাহা সত্ত্বেও জনপ্রতিনিধি-সভার স্পীকারের ক্ষমতা মোটেই কমে নাই। জনপ্রতিনিধি-সভার অধিবেশন সময়মত আরম্ভ করা, সভার বিতর্কের সময় কার্য-প্রণালী সম্বন্ধে অথবা শাসনতন্ত্রের খুঁটিনাটি বিধান সম্বন্ধে ব্যাখ্যা প্রদান করা, সভার অধিবেশন বিবরণীতে নিজের সহি-প্রদান করা, বিভিন্ন প্রস্তাবে অনুমোদন-সূচক সহি-প্রদান করা, সভায় বিতর্কমূলক বিষয়গুলির উপর ভোট আহ্বান করা, প্রভৃতি সব কাজই স্পীকার নির্বাহ করিয়া থাকেন, কিন্তু এত কাজের মধ্যেও তিনি মনেপ্রাণে একজন রাজনৈতিক দলের সদস্য। এইজন্য ডক্টর ফাইনার (Dr. Finer) বলেন, "He (Speaker) still remains in intention and practice a party man."

*ইংলণ্ডের হাউস্ অফ্ কমন্সের স্পীকার এবং আমেরিকার জনপ্রতিনিধি সভার স্পীকারের মধ্যে পার্থক্য*

আমেরিকার জনপ্রতিনিধি সভার স্পীকার এবং ইংলণ্ডের হাউস্ অফ্ কমন্সের স্পীকারের মধ্যে কয়েকটি পার্থক্য আছে। প্রথমতঃ, আমেরিকার জনপ্রতিনিধি সভার স্পীকারের কার্যকাল ২ বৎসর; কিন্তু হাউস্ অফ্ কমন্সের স্পীকার সর্বদা দল-নিরপেক্ষ থাকেন; এমন কি নিজের নির্বাচনকেন্দ্র হইতে তিনি বিনা প্রতিদ্বন্দ্বিতায় নির্বাচিত হন। কমন্সসভার বাহিরেও তিনি তাঁহার ব্যক্তিগত রাজনৈতিক মতামত প্রকাশ করেন না। অথবা রাজনৈতিক দলগুলির সভা-সমিতিতে যোগদান করেন না। যদি কমন্সসভার অধিবেশনে কোনও আইন প্রণয়নের ব্যাপারে অথবা কোনও প্রস্তাবের পক্ষে ও বিপক্ষে সমানসংখ্যক ভোটসংখ্যা হয় তখন তিনি তাঁহার নির্ণায়ক ভোট (Casting vote) প্রদান করিয়া কমন্স সভার অচল অবস্থার অবসান করেন। কিন্তু, জনপ্রতিনিধিসভার স্পীকার দল-নিরপেক্ষ থাকেন না। তিনি প্রকৃতপক্ষে জনপ্রতিনিধিসভার সংখ্যা-গরিষ্ঠদলের নেতার ভূমিকা গ্রহণ করেন।

**ক্ষমতার স্বাতন্ত্র্যবিধান নীতি এবং মার্কিন যুক্তরাষ্ট্রে ইহার প্রয়োগ** (Theory of Separation of Powers and its applicability in the U. S. A.)

সরকারের ক্ষমতাগুলি তিনভাগে বিভক্ত করার প্রয়োজনীয়তা অতি প্রাচীনকালের লেখকগণও অনুভব করিয়াছিলেন। গ্রীক দার্শনিক এরিস্টটল

সরকারের বিভিন্ন বিভাগকে গণ-পরিষদ ( Public Assembly ), ম্যাজিস্ট্রেট্‌স্ ( Magistrates ) এবং বিচার বিভাগ ( Judiciary ) এই তিনভাগে বিভক্ত করেন। পলিবিয়াস (Polybius) এবং সিসারো (Cicero) সরকারের ক্ষমতার "প্রতিষেধক এবং ভারসাম্য"কেই (checks and balances) রোম প্রজাতন্ত্রের শাসনব্যবস্থার উৎকর্ষতার কারণ বলিয়া মনে করিয়াছিলেন।

চতুর্দশ শতাব্দীতে মার্সিগ্‌লিও ( Marsiglio of Padua ) সরকারের আইন প্রণয়ন এবং শাসন পরিচালনার কাজের মধ্যে একটি সীমারেখা টানিয়াছিলেন। ষোড়শ শতাব্দীতে জ্যাঁ বোডিন ( Jean Bodin ) রাজার হাতে বিচার বিভাগের ক্ষমতা প্রদান করিবার বিরুদ্ধে সতর্কবাণী করিয়াছিলেন এবং স্বাধীন ম্যাজিস্ট্রেট্‌দের হাতে বিচার বিভাগের কাজ ন্যস্ত করিবার জন্য সুপরিকল্পনা করিয়াছিলেন। ইংলণ্ডে পিউরিটান বিপ্লবের সময় আইন প্রণয়ন এবং শাসন পরিচালন বিভাগের কাজে স্বাতন্ত্র্য বিধানের উপর যথেষ্ট দৃষ্টি দেওয়া হয়। জেম্‌স্ হ্যারিংটন ( James Harrington ) আইন প্রণয়ন এবং পরিচালন বিভাগে ক্ষমতার সম্পূর্ণ স্বাতন্ত্র্যবিধানের সুপারিশ করেন। জন লক ( John Locke ) সরকারের ক্ষমতাগুলি আইন প্রণয়ন, পরিচালন এবং যুক্তরাষ্ট্রীয় এই তিনভাগে বিভক্ত করেন। সরকারের যুক্তরাষ্ট্রীয় বিভাগ বলিতে রাষ্ট্রের কূটনৈতিক সম্পর্কের উৎস বুঝায়। রাষ্ট্রবিজ্ঞানে ক্ষমতার স্বাতন্ত্র্যবিধান তত্ত্বটিকে মূলনীতি হিসাবে প্রথম বিবেচনা করেন মণ্টেস্কু ( Montesquieu )। বৃটিশ সরকারের গঠন বিবেচনা করিয়া মণ্টেস্কু এই অভিমত প্রকাশ করেন যে সরকারের ক্ষমতাগুলির তিনটি বিভাগ আছে—আইন প্রণয়ন, শাসন পরিচালন এবং বিচার ব্যবস্থা। যদি এই ক্ষমতাগুলি এবং এইগুলির যে কোনও দুইটি শুধুমাত্র একজনের হাতে ন্যস্ত থাকে, তবে ব্যক্তিগত স্বাধীনতা বিপর্যয়ের সম্মুখীন হয়। সেইজন্য তিনি সরকারের ক্ষমতাগুলির বিভিন্ন স্বাধীন বিভাগের হাতে অর্পণ করিবার প্রয়োজনীয়তার কথা উল্লেখ করেন। ইংলণ্ডে যদিও মণ্টেস্কুর সুপারিশ অনুযায়ী সরকারের ক্ষমতার স্বাতন্ত্র্যবিধান করা হয় নাই, কিন্তু, তাঁহার তত্ত্বের মূলনীতিগুলি রাষ্ট্রবিজ্ঞানে একটি বিশেষ স্থান অধিকার করে। অষ্টাদশ শতাব্দীর শেষার্ধে আমেরিকান এবং ফরাসী বিপ্লবের সময় এই তত্ত্বটি রাষ্ট্রদর্শনের অন্তর্ভুক্ত ছিল। ১৭৬৫ সালে ব্লাকস্টোন তাঁহার "Commentaries on the laws of England" বইয়ে বলেন যে একই ব্যক্তি যদি যুগপৎ আইন প্রণয়ন বিভাগ এবং পরিচালন বিভাগের ক্ষমতা লাভ করেন, তবে ব্যক্তিগত স্বাধীনতা ক্ষুণ্ণ হয়।

ম্যাডিসনও ( Madison ) বলেন যে একই হাতে আইন প্রণয়ন, পরিচালন এবং বিচার বিভাগীয় ক্ষমতা ন্যস্ত হওয়াই হইল স্বৈরতন্ত্রের প্রকৃত সংজ্ঞা।

ক্ষমতার স্বাতন্ত্র্যবিধানের পক্ষে প্রধান যুক্তি হইল, ইহাতে নাগরিকদের স্বাধীনতা অক্ষুণ্ণ থাকে, এবং সরকারের শাসনপরিচালন বিভাগ যথেচ্ছভাবে শাসনকাজ চালাইতে পারে না। তাহা ছাড়া, যদি সরকারের বিভিন্ন বিভাগের ক্ষমতার স্বাতন্ত্র্যবিধান সম্পূর্ণভাবে করা হয়, তবে সরকারের কর্মকুশলতাও বাড়িয়া যায়। কিন্তু, বর্তমানকালের লেখকদের মতে স্বাধীনতার রক্ষাকবচ হইতেছে সচেতন জনমত, সরকারী ক্ষমতার স্বাতন্ত্র্যবিধান নহে। বর্তমানকালে সরকারের কর্মপরিধি এত বাড়িয়া গিয়াছে যে ক্ষমতার সম্পূর্ণ স্বাতন্ত্র্যবিধান করা সম্ভবপরও নয়, বাঞ্ছনীয়ও নয়। সরকারের বিভিন্ন বিভাগ পরস্পরের সহিত সম্পর্কযুক্ত। বিশেষতঃ, আইন প্রণয়ন বিভাগ এবং শাসন পরিচালন-বিভাগকে পরস্পরের নিকট হইতে বিচ্ছিন্ন করা যায় না। নাগরিকদের স্বাধীনতা রক্ষার জন্য সরকারের ক্ষমতার স্বাতন্ত্র্যবিধান করা উচিত, এই যুক্তির কোনও সার্থকতা নাই। গণতান্ত্রিক সরকারের যে বিভাগ জনসাধারণের প্রতিনিধিত্ব করে সেই বিভাগের হাতে যদি সমুদয় ক্ষমতা কেন্দ্রীভূত হয়, তবে সরকারের ক্ষমতার স্বাতন্ত্র্যবিধান করিলে যতটা নাগরিকদের স্বাধীনতা রক্ষিত হয় তাহা অপেক্ষা অনেক বেশী স্বাধীনতা সেক্ষেত্রে অর্জিত ও রক্ষিত হয়।

ক্ষমতার স্বাতন্ত্র্য বিধানের পক্ষে যুক্তি

## মার্কিন যুক্তরাষ্ট্রে ক্ষমতার স্বাতন্ত্র্যবিধান নীতির প্রয়োগ

মার্কিন যুক্তরাষ্ট্রে সরকারের ক্ষমতার স্বাতন্ত্র্যবিধান-নীতি যথেষ্ট পরিমাণে কার্যকরী হইয়াছে। মার্কিন যুক্তরাষ্ট্রে আইন প্রণয়ন বিভাগ, শাসনবিভাগ এবং বিচার বিভাগ পরস্পর হইতে পৃথক। রাষ্ট্রপতি শাসন বিভাগ পরিচালনা করেন এবং তাঁহাকে শাসনকাজে সাহায্য কবিবার জন্য তিনি কয়েকজন সচিব (secretaries) নিযুক্ত করেন। এই সচিবমণ্ডলীকে মন্ত্রীসভা বলা হয়। আমেরিকার রাষ্ট্রপতি এবং সচিবমণ্ডলীর সদস্যগণ আইনসভার সদস্য নহেন এবং আইনসভার নিকট নিজেদের কাজের জন্য দায়ী নহেন। আইনসভাও অনাস্থা প্রস্তাব করিয়া সচিব-মণ্ডলীকে পদচ্যুত করিতে পারে না। আইনসভা ও বিচার বিভাগও পরস্পরের নিকট হইতে পৃথক। কিন্তু, মার্কিন যুক্তরাষ্ট্রেও ক্ষমতার স্বাতন্ত্র্যবিধান সম্পূর্ণভাবে কার্যকরী হয় নাই। অধ্যাপক লাস্কি বলেন, "Unaided by the Senate, the American President is a sailor on an uncharted ocean." প্রথমতঃ, সরকারের শাসন বিভাগ যে টাকা খরচ করে, তাহা মঞ্জুর করিবার দায়িত্ব হইতেছে আইনসভার।

আমেরিকায় এই নীতি কিছু পরিমাণে কার্যকরী, সম্পূর্ণভাবে নয়

সিনেটের সম্মতি ব্যতীত রাষ্ট্রপতি কোনও সন্ধিপত্রে স্বাক্ষর করিতে পারেন না। তাহা ছাড়া, রাষ্ট্রপতি যে সকল সরকারী কর্মচারী নিয়োগ করেন, সেইগুলি আইনসভার উচ্চ পরিষদ বা সিনেট কর্তৃক অনুমোদিত হওয়া চাই। অপরদিকে আইনসভা যে আইন প্রণয়ন করে, তাহাতে রাষ্ট্রপতির সম্মতি থাকা চাই। অবশ্য রাষ্ট্রপতি যদি কোনও বিল আইনে পরিণত হইবার সময় তাঁহার অসম্মতি জ্ঞাপন করেন, আইনসভা সেক্ষেত্রে বিলটি দ্বিতীয়বার অনুমোদন করিয়া রাষ্ট্রপতির নিকট প্রেরণ করিতে পারে এবং সেক্ষেত্রে রাষ্ট্রপতি বড়জোর ১৪ দিন পর্যন্ত তাঁহার সম্মতি প্রদান করা হইতে বিরত থাকিতে পারেন। ইহার পর এই বিলটি অবশ্যই আইনে পরিণত হইবে। রাষ্ট্রপতি আবার অনেক সময় আইনসভায় বক্তৃতা প্রদান করিতে অথবা বাণী প্রেরণ করিতে পারেন। ইহাতেও আইনসভার সদস্যগণ শাসনবিভাগ কর্তৃক কিছু পরিমাণে প্রভাবিত হন। রাষ্ট্রপতি বিচারপতিগণকে নিযুক্ত করেন, কিন্তু তাঁহাদের বিতাড়িত করিতে পারেন না, এবং বিচারপতিগণও রাষ্ট্রপতির নির্দেশ বাতিল করিতে পারেন। আইনসভা কর্তৃক প্রণীত আইন বাতিল করিয়া দিবার ( অবশ্য যদি ইহা শাসনতন্ত্রের বিরোধী হয় ) অধিকার বিচার-বিভাগের আছে। সুতরাং দেখা যাইতেছে, আমেরিকার শাসনতন্ত্রেও সরকারের ক্ষমতার স্বাতন্ত্র্যবিধানের নীতি সম্পূর্ণভাবে কার্যকরী হয় নাই।

এইক্ষেত্রে গ্রেটবৃটেনে ক্ষমতার স্বাতন্ত্র্যবিধান নীতি কতদূর কার্যকরী হইয়াছে তাহা বিবেচনা করা যাইতে পারে।

গ্রেট বৃটেনে ক্ষমতার স্বাতন্ত্র্যবিধান করিয়া সরকারের তিনটি প্রধান বিভাগের কাজ পরিচালিত হয়, মণ্টেস্কু এই প্রকার অনুমান করিয়াছিলেন। কিন্তু বাস্তবক্ষেত্রে আমরা দেখিতে পাই গ্রেট বৃটেনে সরকারের ক্ষমতার স্বাতন্ত্র্যবিধান নীতি খুবই অল্প অনুসৃত হইয়াছে। মন্ত্রীসভার সকলেই আইনসভার সদস্য এবং আইন প্রণয়নে তাঁহাদের পূর্ণ ক্ষমতা আছে। মন্ত্রীসভার পরামর্শ অনুযায়ী রাজা সব কাজ করেন এবং মন্ত্রীসভাই প্রকৃতপক্ষে রাষ্ট্রের শাসন-পরিচালন বিভাগের সর্বেসর্বা। লর্ডসভা বৃটিশ আইনসভার উচ্চতর কক্ষ; কিন্তু, ইহার কিছু কিছু বিচার বিভাগীয় ক্ষমতা আছে। ইহাকেই ইংলণ্ডে বিচার বিভাগের প্রধান কর্তৃপক্ষ বলা হয়। ইংলণ্ডের রাজা একাধারে রাষ্ট্রের প্রধান এবং শাসন বিভাগের উচ্চতম কর্তৃপক্ষ। কিন্তু, তিনি আইনসভার একটি অবিচ্ছেদ্য অংশ। ইংলণ্ডের যিনি লর্ড চ্যান্সেলার তিনি একাধারে লর্ডসভার সভাপতি, মন্ত্রীসভার সদস্য এবং ইংলণ্ডের প্রধান বিচারালয়ের বিচারপতি। সুতরাং দেখা যাইতেছে, ইংলণ্ডে সরকারের ক্ষমতার স্বাতন্ত্র্যবিধান নীতি কখনই কার্যকরী হয় নাই।

গ্রেট বৃটেনের এই নীতি কাযকরী নয়

**মার্কিন যুক্তরাষ্ট্রে রাজনৈতিক দলীয় ব্যবস্থা** ( **Working of the Party System in U. S. A.** )

মার্কিন যুক্তরাষ্ট্রে আমরা দ্বি-দলীয় শাসনব্যবস্থা দেখিতে পাই। কিন্তু দুইটি রাজনৈতিক দলের মধ্যে পার্থক্য হইতেছে প্রধানতঃ সংগঠন সম্পর্কে, নীতি সম্পর্কে নহে। নীতিগতভাবে আমেরিকার ডেমোক্র্যাটিক দল ( Democratic Party ) এবং রিপাব্‌লিকান দলের ( Republican Party ) মধ্যে পার্থক্য খুবই অল্প। ইংলণ্ডেও আমরা দ্বি-দলীয় শাসনব্যবস্থা দেখিতে পাই। কিন্তু ইংলণ্ডে রক্ষণশীল দল এবং শ্রমিক দলের মধ্যে নীতিগত পার্থক্য বিশেষভাবে দেখা যায়। আমেরিকার দুইটি আদিম রাজনৈতিক দল একটি যুক্তরাষ্ট্রে সমর্থনকারী দল ( Federalists) এবং অপরটি জেফারসনের সাধারণ-তন্ত্রী দল ( Jeffersonian Republicans ) বর্তমানে ডেমোক্র্যাটিক এবং রিপাবলিকান এই দুইটি রাজনৈতিক দলে পরিণত হইয়াছে। বর্তমানে সরকারের পররাষ্ট্রনীতি সম্পর্কে দুই দলের মধ্যে কোন মৌলিক পার্থক্য নাই। দেশের আভ্যন্তরীণ শাসনব্যবস্থাসম্পর্কেও দুই দলের নির্বাচনী ইস্তাহার এবং কার্যসূচী প্রায় একরূপ। ইংলণ্ডের ন্যায় আইনপরিষদে সংখ্যাগরিষ্ঠতা অর্জনকারী রাজনৈতিক দল আমেরিকায় মন্ত্রীসভা গঠন করেন না। আমেরিকায় রাষ্ট্রপতি সচিবমণ্ডলী নিযুক্ত করেন। রাষ্ট্রপতি যে রাজনৈতিক দলের সদস্য, সিনেটে সেই দল সংখ্যাগরিষ্ঠতা নাও অর্জন করিতে পারে। বর্তমানে প্রেসিডেন্ট কেনেডি ডেমোক্র্যাটিক দলের সদস্য; সিনেটেও ডেমোক্র্যাটিক দল সংখ্যাগরিষ্ঠতা অর্জন করিয়াছে। উভয় দলেরই বর্তমানে একমাত্র উদ্দেশ্য নির্বাচনে জয়লাভ করা। সেইজন্য উভয় দলই নিজেদের নির্বাচনী ইস্তাহারে বিভিন্ন সময়ে বিভিন্ন বিষয়ের উপর গুরুত্ব আরোপ করে।

আমেরিকায় ডেমোক্র্যাটিক পার্টি বিশেষতঃ কৃষি-শ্রমিক এবং শিল্প-শ্রমিকদের স্বার্থকে উপরে স্থান দেয়। দক্ষিণ আমেরিকার রাষ্ট্রগুলিতে ইহার প্রভাব অপেক্ষাকৃত বেশী। ডেমোক্র্যাটিক পার্টি সাধারণতঃ শিল্প-বাণিজ্যের সংরক্ষণের উপর কম গুরুত্ব আরোপ করে, কিন্তু রিপাবলিকান পার্টি শিল্প-বাণিজ্য সংরক্ষণের উপর গুরুত্ব আরোপ করে। দেশরক্ষানীতি, পররাষ্ট্র এবং স্বরাষ্ট্র নীতিতে এই দুইটি রাজনৈতিক দলের মধ্যে নীতিগত প্রভেদ খুবই অল্প। এই দুইটি বৃহৎ রাজনৈতিক দল ছাড়াও মার্কিন যুক্তরাষ্ট্রে শ্রমিক দল ( Labour Party ) নামে একটি ছোটদল আছে। মার্কিন যুক্তরাষ্ট্রে ইহার রাজনৈতিক গুরুত্ব নাই বলিলেই চলে।

**ইংলণ্ডে ও আমেরিকার দলীয় শাসন ব্যবস্থার মধ্যে পার্থক্যের প্রধান কারণ হইতেছে এই যে ইংলণ্ডে পার্লামেন্টারী শাসন-ব্যবস্থা প্রচলিত; কিন্তু আমেরিকায় রাষ্ট্রপতি শাসিত শাসন ব্যবস্থা প্রচলিত। তাহা ছাড়া, ইংলণ্ডে**

নমনীয় এবং অলিখিত শাসনতন্ত্র থাকায়, যখনই যে রাজনৈতিক দল ক্ষমতাসীন হইয়াছে, তখনই সেইদল পার্লামেন্টে নিজের সংখ্যাধিক্যের জোরে শাসনতন্ত্রের সংশোধন করিয়াছে। কিন্তু আমেরিকায় তাহা সম্ভব নয়। কেননা, রাষ্ট্রপতি অথবা সচিবমণ্ডলী ইচ্ছা করিলে শাসনতন্ত্র সংশোধন করিতে পারেন না। কেননা, আমেরিকার শাসনতন্ত্র লিখিত ও অনমনীয়। দুই দেশের মধ্যে এই মূলগত পার্থক্য থাকায় দলীয় ব্যবস্থাও দুই দেশে দুইভাবে গড়িয়া উঠিয়াছে। দুই দেশেই আমরা প্রথাগত বিধান দেখিতে পাই। কিন্তু, আমেরিকায় প্রথাগত বিধানগুলি গড়িয়া উঠিবার পিছনে রাজনৈতিক দলগুলির যত অবদান, ইংলণ্ডে প্রথাগত বিধানগুলি গড়িয়া উঠিবার পিছনে ইংলণ্ডের রাজনৈতিক দলগুলির অবদান তাহা অপেক্ষা অনেক বেশী। তবে ইহা মনে রাখিতে হইবে যে, আমেরিকার দল ব্যবস্থাও ইংলণ্ডের দল-ব্যবস্থার ন্যায় অত্যন্ত অনমনীয় (rigid)।

## সংক্ষিপ্তসার

**মার্কিন কংগ্রেসের ক্ষমতা**—মার্কিন যুক্তরাষ্ট্রের আইনসভাকে কংগ্রেস বলা হয়। কংগ্রেসের দুইটি কক্ষ আছে। নিম্নকক্ষের নাম জনপ্রতিনিধিসভা এবং উচ্চকক্ষের নাম সিনেট। প্রত্যেকটি রাজ্য হইতে সিনেটে দুইজন করিয়া প্রতিনিধি থাকেন। সিনেটের কার্যকাল ছয় বৎসর। প্রতি দুই বৎসর অন্তর সিনেটের এক-তৃতীয়াংশ সদস্য অবসর গ্রহণ করেন। মার্কিন যুক্তরাষ্ট্রের উপ-রাষ্ট্রপতি সিনেটের সভায় সভাপতিত্ব করেন। সিনেটের কতিপয় বিশেষ ক্ষমতা আছে। সিনেটে অর্থসংক্রান্ত বিল উত্থাপিত না হইলেও সিনেট সেই বিল সংশোধন করিতে পারে। রাষ্ট্রপতি কর্তৃক সম্পাদিত বিভিন্ন সন্ধির চূড়ান্ত অনুমোদন অথবা রাষ্ট্রপতি কর্তৃক নিযুক্ত বিভিন্ন উচ্চপদস্থ সরকারী কর্মচারীদের নিয়োগ অনুমোদন করার ক্ষমতা সিনেটের আছে।

জনপ্রতিনিধিসভায় অর্থসংসক্রান্ত বিল সর্বপ্রথমে উত্থাপিত হয়। অন্যান্য বিল যে কোন কক্ষেই উত্থপিত হইতে পারে। যদিও মার্কিন যুক্তরাষ্ট্রে ক্ষমতার স্বাতন্ত্র্যবিধান করা হইয়াছে, তবুও রাষ্ট্রপতি পরোক্ষভাবে কংগ্রেসকে প্রভাবিত করিতে পারেন এবং তাহা সম্ভবপর হয় কংগ্রেসে বাণী ( Message ) পাঠাইয়া অথবা বিশেষ ক্ষেত্রে কংগ্রেসের অধিবেশনে বক্তৃতা প্রদান করিয়া। কোন বিল কংগ্রেস কর্তৃক অনুমোদিত হইলে রাষ্ট্রপতি যদিও Pocket Veto প্রয়োগ করিতে পারেন, তবুও যদি সেই বিলটি দ্বিতীয়বার কংগ্রেসের দুই-তৃতীয়াংশ সদস্যের সম্মতিতে অনুমোদিত হয়, তবে ইহা আপনা হইতেই

আইনে পরিণত হইবে। শাসনব্যবস্থার প্রধান হিসাবে রাষ্ট্রপতি যে অর্থ খরচ করেন, তাহার বরাদ্দও কংগ্রেসই করিয়া থাকে। ইংলণ্ডের পার্লামেণ্টের ন্যায় মার্কিন কংগ্রেসেও কমিটি ব্যবস্থা দেখিতে পাওয়া যায়। ইংলণ্ডের কমন্স সভার স্পীকার যেমন দল-নিরপেক্ষ থাকেন, মার্কিন কংগ্রেসের জনপ্রতিনিধিসভার স্পীকার সেইরূপ দল-নিরপেক্ষ থাকেন না।

## Exercises

1. What are the powers of the Congress in the U. S. A.? How does the President influence legislation?

( ১০০—০৩ পৃষ্ঠা ; ৮৮—৯১ পৃষ্ঠা )

2. How far is it justifiable to regard the Senate of the U. S. A. as the most powerful second chamber of the world?

( ১০০—১০২ পৃষ্ঠা )

3. Discuss the powers of the House of Representatives of the U. S. A. ( ১০২—১০৩ পৃষ্ঠা )

4. Discuss the powers and position of the Speaker of the House of Representatives in the U. S. A. Compare the Speaker of the House of Commons and the House of Representatives.

( ১০৬—০৭ পৃষ্ঠা )

5. Discuss the American Committee System.

6. "In England, the legislature is Supreme, in the United States, the Constitution is Supreme." Examine the proposition.

What are the methods of amendment of the Constitution of the U. S. A.? ( ১০৫—১০৪ পৃষ্ঠা )

7. Write a note on the law-making process in the U. S. A,

( ১০৪—১০৬ পৃষ্ঠা )

8. Compare the place of parties in the working of the Constitution of the United States and Great Britain.

( C. U. B. A. Part I 1962 )

( ১১১—১২ পৃষ্ঠা )

9. To what extent is the Theory of Separation of Powers applied to the British and the American (U. S. A.) Systems of Government. ( C. U. B. A. Part I. 1962 ).

( ১০৭—১১০ পৃষ্ঠা )

# একাদশ অধ্যায় | মার্কিণ যুক্তরাষ্ট্রের বিচার বিভাগ (Judiciary in the U.S.A.)

লর্ড ব্রাইসের মতে "No feature of the Government of the United States has awakened so much curiosity in the European mind, caused so much discussion, received so much admiration, and been more frequently misunderstood, than the duties assigned to the Supreme Court and the functions which it discharges in guarding the arc of the constiution."

**মার্কিন যুক্তরাষ্ট্রের বিচার বিভাগ** ( Judicial System in the U. S. A. )

মার্কিন যুক্তরাষ্ট্রের বিচার-বিভাগকে দুইভাগে বিভক্ত করা যায়। একটি হইতেছে যুক্তরাষ্ট্রীয় বিচার-ব্যবস্থা ( Federal Judiciary ) এবং অপরটি হইতেছে মূলরাষ্ট্রগুলির বিচার-ব্যবস্থা ( Judicial system of the States )। বিভিন্ন মূলরাষ্ট্রের অনেক বিচারালয় আছে, সেগুলির বিচারপতিগণ জনগণ কর্তৃক নিযুক্ত হন। এই বিচারালয়গুলি সংশ্লিষ্ট যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্র অনুযায়ী নাগরিকদের অধিকার ও কর্তব্যের ব্যাখ্যা করে।

যুক্তরাষ্ট্রীয় বিচার ব্যবস্থায় ( Federal Judiciary ) আমরা দুই প্রকার নিম্নতন বিচারালয় দেখিতে পাই ; যথা, (ক) জিলা বিচারালয় এবং (খ) ভ্রাম্যমাণ আপীল আদালত। যুক্তরাষ্ট্রীয় বিচার ব্যবস্থায় শাসনতন্ত্রের ব্যাখ্যার সহিত জড়িত মামলা, যুক্তরাষ্ট্রীয় আইন ও সন্ধি, নৌবাহিনী ও পোত সংক্রান্ত, অথবা রাষ্ট্রদূত, যুক্তরাষ্ট্রীয় সরকারী কর্মচারী এবং কন্সালের সহিত মামলাগুলির বিচার হয়। শাসনতন্ত্রের সংশোধন অনুযায়ী যুক্তরাষ্ট্রীয় আদালতে একটি মূলরাষ্ট্রের নাগরিকের দ্বারা অন্য মূলরাষ্ট্রের বিরুদ্ধে আনীত অথবা কোন বহিঃরাষ্ট্রের নাগরিকের দ্বারা আনীত মামলার বিচার হয় না। বিচার অবস্থায় যুক্তরাষ্ট্রীয় আদালতের ক্ষমতা শাসনতন্ত্র কর্তৃক নির্ধারিত হইয়াছে। এই নির্ধারিত বিষয়গুলি ছাড়া অন্যান্য বিষয় সম্পর্কে যুক্তরাষ্ট্রীয় বিচার ব্যবস্থা ও মূলরাষ্ট্রগুলির বিচারালয়ের যুগ্ম ক্ষমতা থাকে।

**সুপ্রীম কোর্টের ভূমিকা—( Role of the Supreme Court )**

মার্কিন যুক্তরাষ্ট্রের বিচার ব্যবস্থায় সুপ্রীম কোর্টের ভূমিকা খুবই গুরুত্বপূর্ণ। যুক্তরাষ্ট্রীয় বিচার ব্যবস্থার শীর্ষস্থানে ইহা অধিষ্ঠিত। সুপ্রীম কোর্টের বিচারপতির সংখ্যা নয়জন। রাষ্ট্রপতি তাঁহাদের নিযুক্ত করিয়া থাকেন। কিন্তু বিচারকদের একমাত্র 'ইম্‌পিচমেণ্ট' ছাড়া অন্য কোনও উপায়ে পদচ্যুত করা যায় না। সুপ্রীম কোর্টের মূল ক্ষমতা (original powers), এবং আপীল মামলার রায় প্রদান করার ক্ষমতা ( appellate powers ) উভয়ই আছে। শাসনতন্ত্র অনুযায়ী কোন মূলরাষ্ট্র যদি কোন মামলায় জড়িত হইয়া পড়ে, অথবা যে সকল মামলা রাষ্ট্রদূত, কোন সরকারী মন্ত্রী অথবা কোন কন্সালের সহিত জড়িত, সেইগুলি সুপ্রীম কোর্টের মূল এলাকার ভিতর পড়ে এবং শাসনতন্ত্র এই এলাকার পরিবর্তন করিতে পারে না। যুক্তরাষ্ট্রীয় মামলার বিচার করিতে যাইয়া সুপ্রীম কোর্ট অনেকক্ষেত্রে আন্তর্জাতিক আইনের ব্যাখ্যাও প্রদান করিয়াছে। মার্কিন যুক্তরাষ্ট্রে শাসনতন্ত্রের প্রাধান্য স্বীকৃত হইয়াছে। এই শাসনতন্ত্রের অভিভাবক হইতেছে সুপ্রীম কোর্ট। সুপ্রীম কোর্টের অধিকাংশ কাজ হইল আপীল বিচার সংক্রান্ত। ইহা নিম্নতম বিচারালয় অথবা মূলরাষ্ট্রগুলির উচ্চতম বিচারালয় হইতে যুক্তরাষ্ট্রীয় স্বার্থের সহিত জড়িত মামলাগুলি সম্পর্কে আপীল বিচার করে। সুপ্রীম কোর্ট শুধু শাসনতন্ত্রের অভিভাবক নয়, ইহা জাতীয় প্রগতি ও প্রধান্যের প্রতিরক্ষক এবং মূলরাষ্ট্রগুলির অধিকারসমূহের সংরক্ষক। মার্কিন কংগ্রেস কর্তৃক প্রণীত যে কোন আইনের অথবা শাসন বিভাগ কর্তৃক অনুষ্ঠিত যে কোন কাজের বৈধতা সম্বন্ধে প্রশ্ন করিবার ক্ষমতা সুপ্রীম কোর্টের আছে। অনেক ক্ষেত্রে সুপ্রীম কোর্টের ব্যাখ্যায় শাসনতন্ত্র পরিবর্তনের কাজ হইয়া যায়। যখন সরকাররে বিভিন্ন দপ্তর জনমতের পরিবর্তনের জন্য নিজেদের কর্মসূচীর পরিবর্তন করে, তখন শাসনতন্ত্রের প্রাধান্য সর্বাগ্রে বজায় রাখার দায়িত্ব হইল সুপ্রীম কোর্টের। বর্তমানের সুপ্রীম কোর্ট রাষ্ট্রের বিভিন্ন কার্যকলাপের সহিত নিজেকে অনেক ক্ষেত্রেই জড়াইয়া ফেলিয়াছে। যেমন, সুপ্রীম কোর্ট অনেকক্ষেত্রে সামাজিক, অর্থনৈতিক ও রাষ্ট্রনৈতিক সমস্যাবলী লইয়াও আলোচনা করিয়াছে। মার্কিন যুক্তরাষ্ট্রের সুপ্রীম কোর্টের প্রধান বৈশিষ্ট্য ইহার স্বাধীনতা ও নিরপেক্ষতা। যখনই গণ-অধিকার বিপন্ন হইবার কারণ ঘটিয়াছে, তখনই সুপ্রীম কোর্ট জনগণের অধিকার রক্ষার গুরুত্বপূর্ণ ও সক্রিয় ভূমিকা অবলম্বন করিয়াছে। অনেকে মনে করেন, মার্কিন যুক্তরাষ্ট্রের সুপ্রীম কোর্ট বর্তমানে আইনসভার তৃতীয় কক্ষে পরিণত হইয়াছে। কেননা, কার্যক্ষেত্রে বিভিন্ন আইনের ব্যাখ্যা প্রদান করিয়া সুপ্রীম কোর্ট অনেক নূতন আইনের সৃষ্টি করিয়া ফেলিয়াছে। সুপ্রীম

সুপ্রীম কোর্টের মূল ক্ষমতা এবং আপীল সংক্রান্ত ক্ষমতা

কোর্টের বিরোধিতার জন্য রুজভেল্ট তাঁহার "New Deal" পরিকল্পনা সম্পূর্ণরূপে কার্যকরী করিতে পারেন নাই। বিভিন্ন ক্ষেত্রে শাসন বিভাগ ও আইন সভার ক্ষমতা সুপ্রীম কোর্টের ব্যাখ্যা ও হস্তক্ষেপের ফলে সুষ্ঠুভাবে কার্যকরী হয় না। সেইজন্য অনেকে মনে করেন সুপ্রীম কোর্টের ক্ষমতা ও কার্যাবলীর কিছু সংশোধন হওয়া উচিত। আইন প্রণয়নের বিচার-বিভাগীয় পর্যালোচনা (Judicial review of legislation) মার্কিন যুক্তরাষ্ট্রে শাসনতন্ত্রের একটি গুরুত্বপূর্ণ বৈশিষ্ট্য। আইনপরিষদ কর্তৃক প্রণীত আইনের কার্যকারিতা সুপ্রীম কোর্ট নষ্ট করিয়া দিতে পারে যদি উক্ত আইন সুপ্রীম কোর্টের মতে শাসনতন্ত্রের কোন বিধানের বিপক্ষে যায়। ইহার ফলে মার্কিন যুক্তরাষ্ট্রে কংগ্রেসের ক্ষমতা অনেক কমিয়া গিয়াছে।

**Exercises**

1. Give a brief outline of the Judicial System of the U. S. A.. With special reference to the Supreme Court.

( ১১৪—১৬ পৃষ্ঠা )

2. Discuss the position and functions of the Supreme Court of the U. S. A. as the Guardian of its Constitution.

( ১১৪—১৬ পৃষ্ঠা )

# তৃতীয় খণ্ড ঃ সোভিয়েট যুক্তরাষ্ট্রের শাসনব্যবস্থা

## দ্বাদশ অধ্যায়

## সোভিয়েট যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্রের বৈশিষ্ট্য (Features of the Soviet Constitution)

**সোভিয়েট যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্রের প্রধান বৈশিষ্ট্য** (Salient characteristics of the constitution of the U,S. S. R)

সোভিয়েট যুক্তরাষ্ট্রকে সম্মিলিত সোভিয়েট সমাজতান্ত্রিক প্রজাতন্ত্র (Union of Soviet Socialist Republic) বলা হয়। সোভিয়েট যুক্তরাষ্ট্রের বর্ত্তমান সরকার ১৯৩৬ সালের "স্ট্যালিন শাসনতন্ত্রের" (Stalin Constitution) ভিত্তির উপর প্রতিষ্ঠিত। এই শাসনতন্ত্রের প্রধান বৈশিষ্ট্যগুলি নীচে আলোচনা করা হইল।

যুক্তরাষ্ট্রীয় শাসনব্যবস্থা

১। সোভিয়েট শাসনব্যবস্থা যুক্তরাষ্ট্রীয় (Federal) শাসনতন্ত্রের ভিত্তির উপর প্রতিষ্ঠিত। ইহার ষোলটি ইউনিয়ন রিপাবলিক (Union Republics), কতিপয় স্বাতন্ত্র্যসম্পন্ন রিপাবলিক (Autonomous Republics) এবং কতিপয় স্বাতন্ত্র্যসম্পন্ন অঞ্চল ও জাতীয় এলাকা আছে। ইউনিয়ন রিপাবলিকগুলির সোভিয়েট যুক্তরাষ্ট্রের সহিত সম্পর্ক বিচ্ছেদ করার অধিকার (Right to secede) আছে। অন্যান্য যুক্তরাষ্ট্রে, যেমন, মার্কিন যুক্তরাষ্ট্র, ভারতীয় যুক্তরাষ্ট্র প্রভৃতি যুক্তরাষ্ট্রে, আমরা মূলরাষ্ট্রগুলির এই অধিকার দেখিতে পাই না। প্রত্যেকটি রিপাবলিকের আলাদা আলাদা শাসনতন্ত্র আছে, এবং ইহাদের মধ্যে কেহ কেহ অন্যান্য বিদেশী রাজ্যের সহিত কূটনৈতিক সম্পর্ক স্থাপন অথবা দূত বিনিময় করিতে পারে। কোনও রিপাবলিকের সীমানার পরিবর্ত্তন ইহার সম্মতি ছাড়া করা যায় না। প্রত্যেকটি মূল রাষ্ট্রেই আলাদা সরকারী ব্যবস্থা আছে।

২। সোভিয়েট যুক্তরাষ্ট্রটি সমাজতন্ত্রের ভিত্তির উপর প্রতিষ্ঠিত। সমাজতন্ত্রের মূলনীতি অনুযায়ী যাঁহার যতটা ক্ষমতা সে সমাজকে ততটা দিবে এবং

কাজের পরিমাণ ও গুণ অনুযায়ী সে সামাজিক উৎপাদনে অংশ ভোগ করিবে। এই নীতিটি সোভিয়েট যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্রের মধ্যেও অনুসৃত হইয়াছে।

সোভিয়েট যুক্তরাষ্ট্র সমাজতান্ত্রিক

সেইজন্য আমরা সোভিয়েট যুক্তরাষ্ট্রে কতিপয় অর্থনৈতিক বিধান (Economic Provisions) দেখিতে পাই। সোভিয়েট যুক্তরাষ্ট্রের অর্থনৈতিক ভিত্তিই হইল উৎপাদনের উপকরণগুলির উপর সামাজিক মালিকানা প্রতিষ্ঠা এবং সবরকম শোষণের উচ্ছেদ। "যে কাজ করিবে না, সে খাইতে পারিবে না"—এই নীতি অনুসরণ করিয়া রাষ্ট্রই জনসাধারণের জন্য কর্ম সংস্থান করিয়া দেয় এবং জনসাধারণও তাহাদের উপর ন্যস্ত কর্মভার গ্রহণ করে। অর্থনৈতিক সাম্য প্রতিষ্ঠা করা এবং ব্যক্তিগত মুনাফা ও সম্পত্তির বিলোপ সাধন করিয়া সামাজিক মুনাফা বৃদ্ধির চেষ্টা করাই সেভিয়েট যুক্তরাষ্ট্রের অর্থনৈতিক কর্মসূচীর প্রধান বৈশিষ্ট্য।

সোভিয়েট যুক্তরাষ্ট্রের কেন্দ্রীয় আইনগুলি ব্যাখ্যা করিবার ভার সর্বোচ্চ আদালতের নাই। এই আইনগুলি ব্যাখ্যা করিবার ভার প্রদান করা হইয়াছে রাষ্ট্রপতিমণ্ডলীকে (Presidium)। সুতরাং সোভিয়েট যুক্তরাষ্ট্রে ক্ষমতার স্বতন্ত্রীকরণ হয় নাই এবং শাসনবিভাগকে সরকারের অন্যান্য বিভাগের তুলনায় বেশী ক্ষমতা দেওয়া হইয়াছে।

৪। অন্যান্য দেশে যেমন একজন রাষ্ট্রপতি অথবা রাজা অথবা যে কোন একজন রাষ্ট্রপ্রধান থাকেন, সেভিয়েট যুক্তরাষ্ট্রে সেই প্রকার বিশেষ একজন

রাষ্ট্রপতিমণ্ডলী

রাষ্ট্রপতি নাই। শাসনবিভাগের প্রধান হইলেন রাষ্ট্রপতিমণ্ডলী (Presidium)। তেত্রিশজন সদস্য লইয়া ইহা গঠিত। এই রাষ্ট্রপতিমণ্ডলীর সভাপতি আনুষ্ঠানিকভাবে রাষ্ট্রপতি অথবা নিয়মতান্ত্রিক রাষ্ট্রপ্রধানের কাজ করেন। রাষ্ট্রপতিমণ্ডলীর সদস্যগণ একটি বিশেষ নির্বাচকমণ্ডলী (electoral college) কর্তৃক নির্বাচিত হন না। তাঁহারা নির্বাচিত হন সুপ্রীম সোভিয়েটের (Supreme Soviet) দুই কক্ষের যুক্ত অধিবেশনে উভয় কক্ষের সদস্যগণ কর্তৃক। এই ক্ষেত্রে সোভিয়েট যুক্তরাষ্ট্রের রাষ্ট্রপতিমণ্ডলী নির্বাচন এবং সুইজারল্যাণ্ডের শাসনতন্ত্রের যুক্তরাষ্ট্রীয় শাসন-পরিষদের (Federal Council) নির্বাচনের মধ্যে সাদৃশ্য আছে।

৫। সোভিয়েট যুক্তরাষ্ট্রে পার্লামেণ্টারী শাসনব্যবস্থা ও রাষ্ট্রপতি-চালিত শাসনব্যবস্থার কিছু সংমিশ্রণ দেখা যায়। যেমন, সোভিয়েট যুক্তরাষ্ট্রে একটি

পার্লামেণ্টরী শাসন ব্যবস্থা ও রাষ্ট্রপতি চালিত শাসনব্যবস্থা

মন্ত্রীসভা থাকে; এই মন্ত্রীসভা নিযুক্ত হয় সুপ্রীম সোভিয়েট কর্তৃক এবং ইহা সরকারের বিভিন্ন কাজের জন্য সুপ্রীম সোভিয়েটের নিকট দায়িত্বশীল থাকে। অবশ্য সুপ্রীম সোভিয়েটের অধিবেশন না থাকিলে মন্ত্রীসভাকে রাষ্ট্র-মণ্ডলীর নিকট দায়ী থাকিতে হয়। কিন্তু, মনে রাখিতে হইবে, সোভিয়েট

যুক্তরাষ্ট্রের সমগ্র শাসনব্যবস্থাকে নিয়ন্ত্রণ করে শুধুমাত্র একটি রাজনৈতিক দল। এই রাজনৈতিক দলের সংগঠন সরকারের ন্যায় ক্ষমতাশালী, এবং এই দলের কেন্দ্রীয় কমিটি এবং পলিটব্যুরো (Politbureau) সমগ্র সরকারকে নিয়ন্ত্রণ করে।

৬। এক দলীয় ব্যবস্থা সোভিয়েট যুক্তরাষ্ট্রের শাসনব্যবস্থার আরেকটি অনন্য বৈশিষ্ট্য। পৃথিবীর অন্যান্য দেশে আমরা এইপ্রকার একদলীয় শাসনব্যবস্থা দেখিতে পাই না। সোভিয়েট যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্র রচয়িতাগণের মতে এই দলটি হইল সর্বহারাদের দল। "সর্বহারাদের" অর্থাৎ শ্রমিকশ্রেণীর একনায়কতন্ত্র (Dictatorship of the Proletariat) প্রতিষ্ঠা করাই সমাজতন্ত্রের অন্যতম উদ্দেশ্য।

অনমনীয় শাসনতন্ত্র

৭। সোভিয়েট যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্রটি অনমনীয় (rigid)। সুপ্রীম সোভিয়েট অথবা উচ্চ আইনসভার প্রত্যেক কক্ষে দুই-তৃতীয়াংশের সম্মতি থাকিলেই শাসনতন্ত্রের সংশোধনী প্রস্তাব অনুমোদন করা সম্ভবপর হয় এবং শাসনতন্ত্রটিকে সংশোধন করা যায়।

সুপ্রীম সোভিয়েট

৮। সোভিয়েট ইউনিয়নের সর্বোচ্চ সংস্থা হইল সুপ্রীম সোভিয়েট বা (Supreme Soviet) উচ্চ আইনসভা। কেন্দ্রের সমুদয় আইনপ্রণয়ন করার ক্ষমতা ইহার আছে। ইহার দুইটি কক্ষ। একটির নাম যুক্তরাষ্ট্রের সোভিয়েট (The Soviet of the Union) এবং অপরটির নাম হইতেছে জাতিসমূহের সোভিয়েট (The Soviet of Nationalities)। সোভিয়েট দেশে অনেক জাতি আছে এবং সেইগুলির স্বার্থ বিভিন্ন প্রকার। যাহাতে সবগুলি জাতির স্বার্থ এবং রাষ্ট্রের সামগ্রিক স্বার্থের মধ্যে সমন্বয় ঘটান যায় সেইজন্যই সুপ্রীম সোভিয়েটের দুইটি কক্ষ করা হইয়াছে। প্রথম কক্ষটির সদস্যগণ জনসংখ্যার ভিত্তিতে নির্বাচিত হন। দ্বিতীয় কক্ষটির সদস্যগণের নির্বাচন জাতীয়তাবাদের নীতির উপর ভিত্তিশীল। জাতীয় ভিত্তিতে গঠিত ইউনিয়ন রিপাব্লিক হইতে ২৫ জন, প্রতিটি স্বাতন্ত্র্যসম্পন্ন রিপাবলিক (Autonomous Republics) হইতে ১১ জন, প্রতিটি স্বাতন্ত্র্য অঞ্চল (Autonomous Regions) হইতে ৫ জন এবং প্রতিটি জাতীয় এলাকা (National Area) হইতে ১ জন করিয়া প্রতিনিধি উক্ত কক্ষের সদস্য নির্বাচিত হন।

৯। সোভিয়েট যুক্তরাষ্ট্রের আরেকটি বিশেষ বৈশিষ্ট্য হইল, শাসনতন্ত্রে নাগরিকদের অধিকার ও কর্তব্যগুলি উল্লেখ করা হইয়াছে। অনেক শাসনতন্ত্রেই আমরা নাগরিকদের মৌলিক অধিকারের বিধান দেখিতে পাই। কিন্তু, অন্যান্য শাসনতন্ত্রে আমরা নাগরিকদের কর্তব্যের বিধান দেখিতে পাই না। একদিকে যেমন নাগরিকদের কাজের অধিকার, বিশ্রামের অধিকার,

আশ্রয় লাভের অধিকার, শিক্ষার অধিকার, মতপ্রকাশের ও সভা-সমিতি সংগঠনের অধিকার দেওয়া হইয়াছে, অপরদিকে তেমনি শাসনতন্ত্র পালন, রাষ্ট্রের আইন পালন, রাষ্ট্রের স্বার্থের বিরুদ্ধে মত প্রকাশ না করা অথবা সভাসমিতির সংগঠন না করা, সমাজতান্ত্রিক সম্পত্তি সংরক্ষণ, প্রয়োজন হইলে বাধ্যতামূলকভাবে সামরিক শিক্ষা গ্রহণ ও দেশরক্ষার কাজে অগ্রসর হওয়া প্রভৃতি নাগরিক কর্তব্যের বিধানও শাসনতন্ত্রে দেওয়া হইয়াছে।

নাগরিকদের অধিকার ও কর্তব্য

১০। সোভিয়েট যুক্তরাষ্ট্রের বিচার-ব্যবস্থার একটি বৈশিষ্ট্য হইল বিচারপতিগণ নির্বাচিত হন এবং প্রয়োজন হইলে প্রত্যাগমনের আদেশ দিয়া তাঁহাদের অপসারণ করা যায়। সবরকমের বিচারবিভাগীয় কাজ এ্যাসেসরদের (Assessors) সাহায্যে সম্পাদিত হয়। সোভিয়েট যুক্তরাষ্ট্রের আরেকটি বৈশিষ্ট্য হইল ইহার প্রোকিউরেটার জেনারেলের (Procurator General) দপ্তরখানা। ইহাতে রাষ্ট্রের অথবা শাসনবিভাগের কোন সংস্থা অথবা কোন সরকারী কর্মচারী যাহাতে রাষ্ট্রের স্বার্থবিরোধী কাজ না করিতে পারে অথবা শাসনতন্ত্র কর্তৃক অনুমোদিত ব্যক্তি-স্বাধীনতা যাহাতে ক্ষুণ্ণ না হয় সেইদিকে দৃষ্টি রাখা হয়।

বিচার বিভাগের বৈশিষ্ট্য

১১। সোভিয়েট যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্রে মাত্র একটি রাজনৈতিক দল স্বীকৃতি লাভ করিয়াছে। তাহা হইতেছে কমিউনিস্ট অথবা সাম্যবাদী দল। শাসনতন্ত্র অনুযায়ী কমিউনিস্ট দল হইতেছে শ্রমিকশ্রেণী এবং অন্যান্য মেহনতী জনসমাজের প্রতিষ্ঠান। বস্তুতঃ, সোভিয়েট শাসনব্যবস্থা সমগ্রভাবে কমিউনিস্ট দলই পরিচালনা করে। সোভিয়েট যুক্তরাষ্ট্রে অন্য কোন রাজনৈতিক দলকে টিঁকিয়া থাকিতে দেওয়া হয় না।

একটিমাত্র রাজনৈতিক দল

১২। যুক্তরাষ্ট্রের ক্ষমতাগুলি চারিভাগে বিভক্ত। যথা,—বৈদেশিক সম্পর্ক ও দেশরক্ষার সহিত সংশ্লিষ্ট বিষয়সমূহ প্রথম শ্রেণীর অন্তর্ভুক্ত। সমাজতান্ত্রিক অর্থ ব্যবস্থার সহিত জড়িত বিভিন্ন বিষয়সমূহ দ্বিতীয় শ্রেণীর অন্তর্ভুক্ত। এই ক্ষমতায় যুক্তরাষ্ট্র সমস্ত দেশের একত্রিত রাষ্ট্রীয় বাজেট, বিভিন্ন কর স্থাপন অথবা সরকারী ব্যয়ের নিয়ন্ত্রণ, ব্যবসায় বাণিজ্যের নিয়ন্ত্রণ, মুদ্রা ব্যবস্থা পরিচালনা, রাষ্ট্রবীমা নিয়ন্ত্রণ, ঋণদান ও ঋণের চুক্তিকরণ, সোভিয়েট অর্থব্যবস্থায় এই প্রকার নানাবিধ সমস্যাসমূহ সোভিয়েট যুক্তরাষ্ট্রের আয়ত্তাধীন। শিক্ষা, জনস্বাস্থ্য ও শ্রমিক আইন সম্পর্কিত বিষয়গুলি তৃতীয় শ্রেণীর অন্তর্গত। ইউনিয়ন রিপাবলিকগুলির সহিত যুক্তরাষ্ট্রের সম্পর্কিত বিষয়গুলি চতুর্থ শ্রেণীর অন্তর্গত। যুক্তরাষ্ট্রের ক্ষমতাবণ্টন নীতির দুইটি বিশেষ বৈশিষ্ট্য আছে।

যুক্তরাষ্ট্রের চারপ্রকার ক্ষমতা

প্রথমতঃ, কতিপয় কেন্দ্রীয় বিষয় সম্পর্কে মূলনীতি ধার্য করিবার দায়িত্ব হইতেছে কেন্দ্রীয় সরকারের। কিন্তু মূলরাষ্ট্রগুলি এই মূলনীতিসমূহ মানিয়া লইয়া নিজের বৈশিষ্ট্য অনুযায়ী আইন প্রণয়ন করিতে পারে। দ্বিতীয়তঃ, শাসন পরিচালনার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার ও মূলরাষ্ট্রগুলির প্রত্যেকটির দুই জাতীয় মন্ত্রীদপ্তর থাকে। একটি হইতেছে সমগ্র যুক্তরাষ্ট্রের মন্ত্রীদপ্তরসমূহ এবং অপরটি হইতেছে ইউনিয়ন রিপাবলিকের মন্ত্রীদপ্তরসমূহ।

বিভিন্নজাতির আত্ম-নিয়ন্ত্রণের অধিকার

সোভিয়েট যুক্তরাষ্ট্র বিভিন্ন জাতির আত্মনিয়ন্ত্রণাধিকারের ভিত্তির উপর প্রতিষ্ঠিত। এইজন্য সমগ্র দেশে আমরা ১০টি জাতীয় এলাকা ( National Areas ) দেখিতে পাই। জাতীয় এলাকাগুলির স্বায়ত্তশাসনের অধিকার আছে। ইউনিয়ন রিপাব্লিকগুলিকে সোভিয়েট যুক্তরাষ্ট্র হইতে বিচ্ছিন্ন হইবার, অন্যান্য বিদেশীরাষ্ট্রগুলির সহিত সরাসরি কূট-নৈতিক সম্পর্ক স্থাপন অথবা দূতবিনিময় করিবার ক্ষমতা দেওয়া হইয়াছে। শুধু তাহাই নহে, এই রিপাবলিকগুলির নিজস্ব শাসনতন্ত্র গ্রহণ ও পরিবর্তন করিবার অধিকার আছে। দেখা যাইতেছে, প্রত্যেকটি রিপাবলিকেরই নিজেকে নিয়ন্ত্রণ করিবার সম্পূর্ণ অধিকার আছে। তাহা ছাড়া প্রত্যেকটি রিপাবলিকেই আলাদা রাষ্ট্রীয় ভাষা আছে। সেইজন্য সোভিয়েট যুক্তরাষ্ট্রকে একটি বহুজাতিসম্পন্ন সমাজতান্ত্রিক যুক্তরাষ্ট্র বলা যায়।

## সোভিয়েট যুক্তরাষ্ট্রের গঠন ( Structure of the U.S.S.R. ):

সোভিয়েট শাসনতন্ত্রের ১৩ নম্বর ধারায় বলা হইয়াছে, ইহা একটি যুক্তরাষ্ট্র। এই যুক্তরাষ্ট্রের গঠন আলোচনা করিলে আমরা দেখিতে পাই ইহার ১৬টি ইউনিয়ন রিপাবলিক, ১৬টি স্বাতন্ত্র্যসম্পন্ন রিপাবলিক ( Autonomous Republics), ৯টি স্বাতন্ত্র্যসম্পন্ন অঞ্চল ( Autonomous Regions ) এবং ১০টি জাতীয় এলাকা ( National Areas ) আছে। ১৬টি ইউনিয়ন রিপাবলিক হইল (১) রুশ সোভিয়েট যুক্তরাষ্ট্রীয় সমাজতান্ত্রিক রিপাবলিক (The Russian Seviet Federative Socialist Republic ); (২) ইউক্রেনের রিপাবলিক, (৩) বাইলোরাশিয়ার রিপাবলিক, (৪) উজবেক রিপাবলিক, (৫) কাজাক রিপাবলিক, (৬) জর্জিয়ার রিপাবলিক, (৭) আজারবাইজান রিপাবলিক, (৮) লিথুয়ানিয়ার রিপাবলিক, (৯) মোল্ডেভিয়ার রিপাবলিক, (১০) ল্যাটভিয়ার রিপাবলিক, (১১) কিরঘিজ রিপাবলিক, (১২) তাজিক রিপাবলিক, (১৩) আর্মেনিয়ার রিপাবলিক, (১৪) তুর্কমেন রিপাবলিক, (১৫) এস্তোনিয়ার রিপাবলিক এবং (১৬) কারেলোফিনিশ রিপাবলিক।

এই ১৬টি ইউনিয়ন রিপাবলিক ছাড়াও সোভিয়েট যুক্তরাষ্ট্রে ১৬টি স্বাতন্ত্র্য-

সম্পন্ন রিপাবলিক, ৯টি স্বাতন্ত্র্যসম্পন্ন অঞ্চল এবং ১০টি জাতীয় এলাকা ( National Areas ) আছে।

সোভিয়েট যুক্তরাষ্ট্রের সর্বোচ্চ প্রতিষ্ঠান সুপ্রীম সোভিয়েটের উচ্চকক্ষে প্রতিটি ইউনিয়ন রিপাবলিক হইতে ২৫ জন, প্রত্যেক স্বাতন্ত্র্যসম্পন্ন রিপাবলিক হইতে ১১ জন, প্রত্যেক স্বাতন্ত্র্যসম্পন্ন অঞ্চল হইতে ৫ জন এবং প্রত্যেক জাতীয় এলাকা হইতে ১ জন করিয়া প্রতিনিধি পাঠান হয়। রিপাবলিকগুলি সোভিয়েট যুক্তরাষ্ট্র হইতে যে কোন সময়েই বিচ্ছিন্ন হইয়া যাইতে পারে। কিন্তু কার্যক্ষেত্রে ইহা ফলপ্রসূ হয় না। ইউক্রেন এবং বাইলোরাশিয়াকে রাষ্ট্রসংঘে আলাদা প্রতিনিধিত্বের সুযোগ দেওয়া হইয়াছিল। শাসনতন্ত্রের ২০ নম্বর ধারায় বলা হইয়াছে যদি ইউনিয়ন রিপাবলিক, স্বাতন্ত্র্যসম্পন্ন রিপাবলিক, স্বাতন্ত্র্যসম্পন্ন অঞ্চল এবং জাতীয় এলাকাগুলির মধ্যে বিভিন্ন আইন লইয়া অসামঞ্জস্য দেখা যায়, তবে যুক্তরাষ্ট্রীয় আইনগুলিই কার্যকরী হইবে। সোভিয়েট যুক্তরাষ্ট্রে কেন্দ্রীয় মন্ত্রীদপ্তর সমূহের দুইটি ভাগ আছে। একটি হইতেছে, সমগ্র ইউনিয়ন মন্ত্রীদপ্তরসমূহ ( All Union Ministries ) এবং অপরটি হইতেছে, ইউনিয়ন রিপাবলিকের মন্ত্রীদপ্তরসমূহ ( The Union Republican Ministries )। বিভিন্ন ইউনিয়ন রিপাবলিকের স্বতন্ত্র মন্ত্রীদপ্তর সমূহ ইউনিয়ন রিপাবলিকের স্বতন্ত্র মন্ত্রীপরিষদ এবং সমগ্র সোভিয়েট যুক্তরাষ্ট্রের ইউনিয়ন রিপাবলিকের মন্ত্রীদপ্তরসমূহের (The Union Republican Ministries) অধীনে কাজ করে। কিন্তু বিভিন্ন রিপাবলিকের মন্ত্রীদপ্তরগুলি সংশ্লিষ্ট ইউনিয়ন রিপাবলিকের মন্ত্রীপরিষদের ( The Council of the Union Republie ) নিকট দায়ী থাকে।

**সোভিয়েট নাগরিকদের মৌলিক অধিকার ও কর্তব্য** (Fundamental Rights and Duties of the Soviet Citizens )

সোভিয়েট যুক্তরাষ্ট্রে নাগরিকদের কতিপয় মৌলিক অধিকার দেওয়া হইয়াছে। শুধু তাহাই নহে, নাগরিকদের কতিপয় কর্তব্যের কথাও শাসনতন্ত্রে উল্লেখ করা হইয়াছে। পৃথিবীর অন্য কোন শাসনতন্ত্রে নাগরিক কর্তব্যের কোন বিধান দেওয়া হয় নাই। সোভিয়েট নাগরিকগণ নিম্নলিখিত মৌলিক অধিকার ভোগ করে।

১। কাজের অধিকার ( Right to work )—শাসনতন্ত্র অনুযায়ী সব নাগরিকই কাজ পাইবার অধিকারী। সুতরাং সোভিয়েট যুক্তরাষ্ট্রে বেকার-সমস্যার সৃষ্টি হয় না। অর্থনৈতিক সাম্য আনয়ন করা সমাজতান্ত্রিক অর্থ-ব্যবস্থার অন্যতম কর্মসূচী এবং ইহার প্রথম পদক্ষেপই হইল নাগরিকদের জন্য কর্মসংস্থান করা।

২। বিশ্রাম ও অবসরের অধিকার ( Right to rest and leisure )—কাজের সময় কমাইয়া, পুরা বেতনে ছুটির ব্যবস্থা করিয়া এবং শ্রমিকদের জন্য বিশ্রামাগার, স্বাস্থ্যকর আবাস ও ক্লাবের ব্যবস্থা করিয়া এই অধিকার শ্রমিকদের দেওয়া হইইয়াছে।

৩। শিক্ষার অধিকার ( Right to education )—নাগরিকদের শিক্ষার অধিকার দেওয়া হইয়াছে। বিনা বেতনে সকলেই প্রাথমিক শিক্ষা পাইয়া থাকে। ১৯৪০ সালের পূর্ব পর্যন্ত সব রকম শিক্ষাই বিনা পয়সায় অর্জন করা যাইত এবং রাষ্ট্র সেই ব্যবস্থা করিয়া দিত। বর্তমানে প্রাথমিক শিক্ষার পর সকলকেই কিছু কিছু শিক্ষার জন্য ব্যয় করিতে হয়। তবে যাহাতে শিক্ষা ব্যবস্থায় নাগরিকদের কোন রকম অসুবিধায় না পড়িতে হয়, রাষ্ট্র সেইদিকে দৃষ্টি রাখে।

৪। জাতীয়তা ও স্ত্রী-পুরুষ নির্বিশেষে সমান অধিকার ( Equality of rights regardless of nationality, race and sex )—জাতীয়তা ও স্ত্রী-পুরুষ নির্বিশেষে সকলকে সমান অধিকার শাসনতন্ত্রে প্রদান করা হইয়াছে। সোভিয়েট যুক্তরাষ্ট্রে বিভিন্ন জাতির ও সম্প্রদায়ের লোকদের সমান অধিকার প্রদান করা হইয়াছে। প্রত্যেক জাতিকেই নিজস্ব ভাষা বজায় রাখিবার এবং তাহা আরও উন্নত করার সমান অধিকার দেওয়া হইয়াছে।

৫। বিবেকের স্বাধীনতা ( Freedom of conscience )—শাসনতন্ত্র প্রত্যেক নাগরিককেই ধর্মীয় আচার অনুষ্ঠান করিবার অধিকার এবং ধর্ম বিরোধী প্রচার করিবার অধিকার প্রদান করিয়াছে। তাহা ছাড়া, জাতি ও ধর্ম-নির্বিশেষে প্রত্যেক প্রাপ্তবয়স্ক নাগরিককেই ভোটের অধিকার প্রদান করা হইয়াছে।

৬। কথা বলার ও মতামত প্রকাশ করার স্বাধীনতা ( Freedom of speech and expression )—প্রত্যেক দেশের নাগরিকদের পক্ষেই ইহা একটি গুরুত্বপূর্ণ অধিকার। সোভিয়েট যুক্তরাষ্ট্রেও নাগরিকগণকে এই অধিকার দেওয়া হইয়াছে এই সর্তে যে তাহারা এমন কোন কথা বলিবেন না অথবা মতামত প্রকাশ করিবেন না যাহা রাষ্ট্রের স্বার্থের বিরুদ্ধে যায়। যাঁহারা সোভিয়েট যুক্তরাষ্ট্রের শাসন ব্যবস্থার সমালোচনা করেন, তাঁহাদের মতে একদলীয় শাসন ব্যবস্থায় এই স্বাধীনতার কোন সার্থকতা নাই।

৭। ব্যক্তিগত স্বাধীনতা এবং পারিবারিক স্বাধীনতার অধিকার ( Personal Freedom and inviolability of Homes )—কোন নাগরিককেই আদালতের সিদ্ধান্ত ব্যতীত গ্রেপ্তার করা যায় না। অনুরূপভাবে নাগরিকদের গৃহ-সম্পর্কিত স্বাধীনতা এবং নিজস্ব চিঠি-পত্র অথবা মত বিনিময়ের গোপনীয়তা রক্ষার অধিকারও দেওয়া হইয়াছে। রাশিয়ার

নাগরিকদের এই স্বাধীনতার কার্যকারিতা সম্বন্ধে সহজেই সন্দেহের উদ্রেক হয়। কারণ যদি কোন নাগরিক কখনও কমিউনিস্ট দলের প্রতি আনুগত্য স্বীকার না করে তবে তাহাকেই রাষ্ট্রদ্রোহী হিসাবে বিচার করা হয়,—এই রকম ঘটনা সোভিয়েট যুক্তরাষ্ট্রে বিরল নয়।

৮। আশ্রয় প্রাপ্তির অধিকার (Right of asylum)—যে সকল বিদেশী শ্রমিক শ্রেণীর স্বার্থে কাজ করায় অথবা জাতীয় স্বাধীনতা আন্দোলনের সহিত যুক্ত থাকায় নিজেদের রাষ্ট্র কর্তৃক বিতাড়িত হইয়াছে, তাহাদের সোভিয়েট যুক্তরাষ্ট্রে আশ্রয় পাইবার স্বাধীনতা দেওয়া হইয়াছে।

৯। সংঘ গঠন করিবার অধিকার (Freedom to form organisation)—সোভিয়েট যুক্তরাষ্ট্রের নাগরিকদের সংগঠন করিবার অধিকার দেওয়া হইয়াছে এই সর্তে যে কোন সংঘই রাষ্ট্রের স্বার্থের বিরুদ্ধে যাইবে না। সেজন্যই সোভিয়েট যুক্তরাষ্ট্র কমিউনিস্ট দল ব্যতীত অন্য কোন রাজনৈতিক দল দেখিতে পাওয়া যায় না। তবে জনসাধারণকে সমবায় সমিতি, শ্রমিক সংঘ, যুব সংঘ, বৈজ্ঞানিক গবেষণা সমিতি ইত্যাদি গঠন করিবার অধিকার দেওয়া হইয়াছে।

১০। স্ট্যালিন শাসনতন্ত্রে কিছু পরিমাণ সম্পত্তিরক্ষার অধিকারও (Right to property) দেওয়া হইয়াছে। শাসনতন্ত্রে তিন প্রকার সম্পত্তির উল্লেখ দেখিতে পাওয়া যায় ; যথা রাষ্ট্রীয় সম্পত্তি, সমবায় এবং যৌথ খামারের সম্পত্তি এবং ব্যক্তিগত সম্পত্তি। জনসাধারণের ব্যক্তিগত সম্পত্তি যে থাকিবে না, তাহা নহে, তবে সেই সম্পত্তি হইবে নিজেদের কাজ হইতে প্রাপ্ত আয় এবং সঞ্চয় হইতে, বাসগৃহ হইতে এবং ব্যক্তিগত সম্পত্তি উত্তরাধিকার সূত্রে পাইবার অধিকার হইতে। কিন্তু, ব্যক্তিগত সম্পত্তি শুধু জনসাধারণ নিজেরাই ভোগ করিবে। ইহা খাটাইয়া কাহাকেও শোষণ করা চলিবে না।

**সোভিয়েট নাগরিকদের মৌলিক কর্তব্য (Fundamental Duties of the Soviet Citizens) :**

কতিপয় মৌলিক অধিকারের ন্যায় সোভিয়েট নাগরিকদের কতিপয় মৌলিক কর্তব্যের কথাও শাসনতন্ত্রে উল্লেখ করা হইয়াছে।

প্রত্যেক নাগরিকেরই সাধারণতঃ নিম্নলিখিত কর্তব্য আছে :

(১) কাজ করা (to work)—নাগরিকদের কাজ করিবার অধিকার যেমন প্রদত্ত হইয়াছে, সেই প্রকার নাগরিকদেরও উচিত সরকার যে কাজ করিবার নির্দেশ দিবে, সেই কাজ সুষ্ঠুভাবে সম্পাদন করা।

(২) আইন এবং শাসনতন্ত্র মানিয়া চলা (To abide by law and the constitution)—প্রত্যেক নাগরিকেরই রাষ্ট্রীয় আইন এবং শাসনতন্ত্র মানিয়া চলা উচিত। রাষ্ট্র নাগরিকদের যে অধিকারগুলি দেয় সেইগুলির

যথাযথ মর্যাদা দেওয়া প্রত্যেক নাগরিকেরই কর্তব্য। নাগরিকগণ যদি রাষ্ট্রীয় আইন এবং শাসনতন্ত্র মানিয়া চলে, তবে অধিকার প্রাপ্তি হেতু ন্যস্ত কর্তব্য সুষ্ঠুভাবে সম্পাদিত হইবে।

(৩) জনসাধারণের সমাজতান্ত্রিক সম্পত্তি রক্ষা করা (To protect and fortify the public socialist property)—সমাজতান্ত্রিক সমাজ-ব্যবস্থায় উৎপাদন উপকরণগুলির উপর সামাজিক মালিকানা প্রতিষ্ঠিত হয়, এবং রাষ্ট্র অনেক শিল্প জাতীয়করণ করিয়া লয়। জনসাধারণের উচিত যেন এই সামাজিক সম্পত্তিগুলির কোনরূপ ক্ষতি না হয়, সেইদিকে দৃষ্টি দেওয়া।

(৪) পিতৃভূমির প্রতিরক্ষার জন্য সেনাদলে কাজ করা (To serve in the army for the defence of the Fatherland)—পিতৃভূমির নিরাপত্তা রক্ষার জন্য সেনাবাহিনীতে যোগদান করা এবং সামরিকশিক্ষা গ্রহণ করা সোভিয়েট নাগরিকদের একটি পবিত্র কর্তব্য। ইহার ফলে রাষ্ট্রের নির্দেশে প্রত্যেক নাগরিকই সামরিক শিক্ষা গ্রহণে বাধ্য থাকে।

পিতৃভূমির প্রতি আনুগত্য প্রকাশ না করা, বিদেশীরাষ্ট্রের পক্ষে গুপ্তচরবৃত্তি করা, সেনাবাহিনী হইতে পলায়ন করা অথবা রাষ্ট্রের প্রতি আনুগত্য সূচিত হয় না এইরকম কোন কাজ করা সোভিয়েট যুক্তরাষ্ট্রে গুরুতর অপরাধ বলিয়া বিবেচিত হয় এবং এইগুলি কঠোর হস্তে দমন করা হয়।

সোভিয়েট যুক্তরাষ্ট্রে নাগরিকদের মৌলিক অধিকার ও কর্তব্যগুলি আলোচনা করিলে ইহা স্পষ্ট প্রতীয়মান হয় যে এইগুলি অন্যান্য গণতান্ত্রিক দেশের মৌলিক অধিকারগুলির মত নহে। সোভিয়েট যুক্তরাষ্ট্রে নাগরিকদের স্বাধীনভাবে মতামত প্রকাশ করিবার এবং সংঘ গঠন করিবার অধিকার দেওয়া হইয়াছে বটে; কিন্তু ইহার একটি সর্ত হইতেছে এই যে রাষ্ট্রের স্বার্থের বিরুদ্ধে কিছু বলা চলিবে না এবং রাষ্ট্রের স্বার্থের বিরুদ্ধে কোন সংঘ গঠন করা চলিবে না। রাষ্ট্রের স্বার্থ এবং কমিউনিস্ট দলের স্বার্থ বর্তমানে সোভিয়েট যুক্তরাষ্ট্রে এক হইয়া গিয়াছে। শাসনতন্ত্রেও কমিউনিস্ট দলকেই একমাত্র রাজনৈতিক দল বলিয়া স্বীকার করা হইয়াছে। নাগরিকদের কর্তব্য হইতেছে শাসনতন্ত্রের বিধান মানিয়া চলা; অর্থাৎ শাসনতন্ত্রের বিধান অনুযায়ী নাগরিকগণ কমিউনিস্ট দল ব্যতীত অন্য কোন রাজনৈতিক দলের প্রতি আনুগত্য প্রকাশ ত' করিতেই পারে না, তাহারা অন্য কোন রাজনৈতিক দলও গঠন করিতে পারে না। সুতরাং মৌলিক অধিকারগুলিতে পূর্ণ গণতন্ত্রের মূল্য দেওয়া হয় নাই।

অন্যান্য দেশের নাগরিকদের মৌলিক অধিকারের সংগে সোভিয়েট নাগরিকের মৌলিক অধিকারের পার্থক্য

**সোভিয়েট যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্র কতটা সমাজতান্ত্রিক ঃ**

সোভিয়েট যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্রের ১ নম্বর ধারায় সোভিয়েট যুক্তরাষ্ট্রের "শ্রমিক ও কৃষকদের সমাজতান্ত্রিক রাষ্ট্র" (Socialist State of workers and peasants") রূপে অভিহিত করা হইয়াছে। ইহার রাষ্ট্রনৈতিক ভিত্তি হইতেছে শ্রমিকদের ও কৃষকদের প্রতিনিধি লইয়া গঠিত সোভিয়েটসমূহ।

সমাজতন্ত্রের সমর্থকগণের মতে শ্রেণীসংগ্রামের (class struggle) অবশ্যম্ভাবী পরিণতি হইতেছে ধনতান্ত্রিক সমাজব্যবস্থার বিলোপ এবং সমাজতান্ত্রিক সমাজব্যবস্থার অভ্যুদয়। তাঁহাদের মতে সমাজতন্ত্র প্রতিষ্ঠার পক্ষে দুইটি জিনিস একান্ত আবশ্যক। প্রথমটি হইতেছে একটি সমাজতান্ত্রিক বিপ্লব যাহার ফলে ধনতান্ত্রিক সমাজব্যবস্থার বিলোপ হইবে। দ্বিতীয়টি হইতেছে মেহনতী শ্রমিক ও কৃষকদের একনায়কত্ব। সোভিয়েট যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্র রচয়িতাগণের মতে সেই দেশে সর্বহারা শ্রমিক শ্রেণীর একনায়কত্ব (Dictatorship of the Proletariat) প্রতিষ্ঠিত হইয়াছে এবং মেহনতী কৃষক ও শ্রমিকদের লইয়া একটি সমাজতান্ত্রিক রাষ্ট্র গঠিত হইয়াছে। উৎপাদনের উপকরণ এবং সমুদয় বেসরকারী শিল্প ও সম্পত্তি এখন সামাজিক মালিকানায় চলিয়া আসিয়াছে। সমাজে আয় ও ধনের বৈষম্য নাই শুধু তাহাই নহে, সমাজের লোকেরা কাজ পাইয়াছে, এবং মালিক ও শ্রমিক বিরোধের অবসান হইয়াছে; কেননা, সমাজ নিজেই এখন সব কিছুর মালিক। যাহা সামাজিক সম্পত্তি তাহাতে শ্রমিকদেরও পূর্ণ অধিকার আছে। ব্যক্তিগত মুনাফার স্থলে প্রতিষ্ঠিত হইয়াছে সামাজিক মুনাফা এবং মেহনতী জনসমাজও সেই মুনাফার অংশীদার। মালিক শ্রেণীর বিলোপ সাধন করিয়া মেহনতী জনসাধারণ অর্থাৎ শ্রমিক ও কৃষকগণ বর্তমানে অন্যান্য ব্যক্তিদের ন্যায় সমানভাবে উৎপাদন যন্ত্রের মালিক। কৃষিব্যবস্থায় যৌথ খামারের সম্পত্তি (Collective Farm Property) এবং শিল্প ব্যবস্থায় রাষ্ট্রীয় সম্পত্তি (State property) সোভিয়েট দেশের সমাজতান্ত্রিক সমাজব্যবস্থার বৈশিষ্ট্য। কিন্তু, এইজন্য কৃষকদের ও শ্রমিকদের যে ব্যক্তিগত সম্পত্তি নাই তাহা নহে। কিন্তু সেই সম্পত্তির সৃষ্টি হইয়াছে তাহাদের কাজ হইতে অর্জিত আয় ও সঞ্চয়ের ফলে। এই সম্পত্তি নিছক ব্যক্তিগত ব্যবহার অথবা ভোগের জন্য নহে।

ব্যক্তিগত মুনাফার স্থানে সামাজিক মুনাফা

সোভিয়েট যুক্তরাষ্ট্রের প্রত্যেক গ্রামে, শহরে, জেলায়, জাতীয় এলাকায়, অঞ্চলে এবং বিভিন্ন রিপাবলিকে একটি করিয়া সোভিয়েট আছে। ইহা শ্রমিক ও কৃষকগণের প্রতিনিধিদের লইয়া গঠিত হয়। এই প্রতিনিধিগণকে শ্রমিক ও কৃষকগণ ইচ্ছা করিলেই অপসারণ করিতে পারে। এই সোভিয়েটগুলি কাজের পরিচালনার জন্য কতিপয় স্থায়ী কমিটি নির্বাচিত করে। স্থায়ী

কমিটিগুলি কৃষক ও শ্রমিকদের সহিত রাষ্ট্রের যোগাযোগ স্থাপন করে। এইভাবে কৃষক ও শ্রমিকগণ রাষ্ট্রীয় ক্রিয়াকলাপে অংশ গ্রহণ করে। তাহা ছাড়া, প্রতিটি সোভিয়েট রিপাবলিক সোভিয়েট সমূহের সম্মিলিত প্রতিষ্ঠান এবং ইহা জাতিগত ভিত্তির উপর গঠিত। সমগ্রভাবে সোভিয়েট যুক্তরাষ্ট্র হইতেছে একটি বহুজাতি সম্পন্ন যুক্তরাষ্ট্র।

সুতরাং দেখা যাইতেছে, সোভিয়েট যুক্তরাষ্ট্রে অনেক পরিমাণে কৃষক ও শ্রমিকদের একটি সমাজতান্ত্রিক রাষ্ট্র।

নীতিগতভাবে বেসরকারী উদ্যোগের স্থান নাই; কিন্তু, কিছু পরিমাণে ব্যক্তিগত সম্পত্তি থাকে

নীতিগতভাবে সোভিয়েট যুক্তরাষ্ট্রে শিল্পক্ষেত্রে অথবা কৃষিক্ষেত্রে ব্যক্তিগত উদ্যোগের প্রশ্ন উঠে না; কৃষিক্ষেত্রে আমরা দেখিতে পাই যৌথ-খামারের প্রতিষ্ঠা, শিল্পক্ষেত্রেও আমরা দেখিতে পাই পূর্ণ রাষ্ট্রীয় কর্তৃত্ব। বেসরকারীভাবে শিল্পোন্নয়নের প্রয়াস সোভিয়েট যুক্তরাষ্ট্রে দেখা যায় না। তবে জনগণের কিছু না কিছু ব্যক্তিগত সম্পত্তি থাকিতে পারে। সেই সম্পত্তির সদ্ব্যবহার জনসাধারণ করিতে পারে শুধু নিজের ভোগের জন্য। কেননা, ব্যক্তিগত সম্পত্তির সাহায্যে কাহাকেও শোষণ করিবার অধিকার কেহ পায় না। যৌথ খামারের অথবা সমবায় সমিতিগুলিতে যখন মেহনতী জনগণ কাজ করে, তখন তাহাদের যথেষ্ট ব্যক্তিগত উদ্যম থাকে। কেননা, অনেক ক্ষেত্রে ব্যক্তিগত উৎপাদনের মজুরীর উপর রাষ্ট্র মজুরী হার নির্ধারণ করিয়া দেয়। এই পর্যন্তই সোভিয়েট যুক্তরাষ্ট্রে ব্যক্তিগত অথবা বেসরকারী উদ্যোগ আমরা দেখিতে পাই। তবে ধনতান্ত্রিক দেশগুলিতে ব্যক্তিগত উদ্যোগ বলিতে যাহা বুঝায়, সোভিয়েট যুক্তরাষ্ট্রে তাহা দেখা যায় না। কারণ, সোভিয়েট যুক্তরাষ্ট্র হইতেছে কৃষক ও শ্রমিক শ্রেণীর একটি সমাজতান্ত্রিক রাষ্ট্র ("Socialist State of workers and peasants.")।

## সংক্ষিপ্তসার

সোভিয়েট যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্রের নিম্নলিখিত বৈশিষ্ট্য বিশেষ উল্লেখযোগ্য :

(১) সোভিয়েট শাসন ব্যবস্থা যুক্তরাষ্ট্রীয় শাসনতন্ত্রের ভিত্তির উপর প্রতিষ্ঠিত। (২) সোভিয়েট যুক্তরাষ্ট্র সমাজতন্ত্রের আদর্শের উপর প্রতিষ্ঠিত। (৩) সোভিয়েট যুক্তরাষ্ট্রের কেন্দ্রীয় আইন পরিষদ হইতেছে সুপ্রীম সোভিয়েট এবং আইনগুলি ব্যাখ্যা করিবার ভার প্রদান করা হইয়াছে রাষ্ট্রপমিণ্ডলীকে। (৪) সোভিয়েট যুক্তরাষ্ট্রে আমরা একজন রাষ্ট্রপতির পরিবর্তে তেত্রিশজনের

একটি রাষ্ট্রপতিমণ্ডলী দেখিতে পাই। (৫) সোভিয়েট যুক্তরাষ্ট্রে পার্লামেন্টারী শাসন ব্যবস্থা ও রাষ্ট্রপতিচালিত শাসন ব্যবস্থার সংমিশ্রণে দেখিতে পাওয়া যায়। (৬) একদলীয় ব্যবস্থা সোভিয়েট যুক্তরাষ্ট্রের শাসন ব্যবস্থার আরেকটি অনন্য বৈশিষ্ট্য। (৭) সোভিয়েট যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্রটি অনমনীয়। (৮) সোভিয়েট শাসন ব্যবস্থায় নাগরিকদের শুধু মৌলিক অধিকারই নহে, মৌলিক কর্তব্যগুলিও বিধিবদ্ধ করিয়া দেওয়া হইয়াছে। (৯) সোভিয়েট যুক্তরাষ্ট্রের বিচারপতিগণ নিযুক্ত না হইয়া নির্বাচিত হন এবং প্রয়োজন হইলে বিচারপতিগণকে প্রত্যাগমনের আদেশ দিয়া অপসারণ করা যায়। (১০) সোভিয়েট সোভিয়েট যুক্তরাষ্ট্রের ক্ষমতাগুলি চারিভাগে বিভক্ত। সর্বশেষে, সোভিয়েট যুক্তরাষ্ট্র বিভিন্ন জাতীয় জনসমষ্টির আত্মনিয়ন্ত্রণাধিকার স্বীকার করিয়া লইয়াছে।

সোভিয়েট যুক্তরাষ্ট্রে আমরা ১৬টি ইউনিয়ন রিপাবলিক, ১৬টি স্বাতন্ত্র্য-সম্পন্ন রিপাবলিক, ৯টি স্বাতন্ত্র্য-সম্পন্ন অঞ্চল এবং ১০টি জাতীয় এলাকা দেখিতে পাই।

সোভিয়েট যুক্তরাষ্ট্রের নাগরিকগণ নিম্নলিখিত মৌলিক অধিকার ভোগ করে। (১) কাজের অধিকার, (২) বিশ্রাম ও অবসর লইবার অধিকার, (৩) শিক্ষার অধিকার, (৪) জাতীয়তা ও স্ত্রী-পুরুষ নির্বিশেষে সমান অধিকার, (৫) বিবেকের স্বাধীনতা, (৬) কথা বলার ও মতামত প্রকাশ করার স্বাধীনতা, (৭) ব্যক্তিগত স্বাধীনতা এবং পারিবারিক স্বাধীনতার অধিকার (৮) আশ্রয় প্রাপ্তির অধিকার, (৯) সংঘ গঠন করিবার অধিকার, (১০) ব্যক্তিগত ব্যবহারের জন্য সম্পত্তি রক্ষার অধিকার। উপরোক্ত সমুদয় অধিকার ততক্ষণই নাগরিকরা ভোগ করিতে পারে যতক্ষণ এই অধিকারগুলি পালন করিবার সময় রাষ্ট্রের আদর্শ অথবা কমিউনিস্ট দলের আদর্শের সহিত কোনরূপ সংঘাতের সৃষ্টি না হয়।

সোভিয়েট যুক্তরাষ্ট্রে নাগরিকদের কতিপয় মৌলিক কর্তব্যও আছে। সেইগুলি হইতেছে, কাজ করা, আইন এবং শাসনতন্ত্র মানিয়া চলা, জনসাধারণের সমাজতান্ত্রিক সম্পত্তি রক্ষা করা এবং পিতৃভূমির প্রতিরক্ষার জন্য সেনাদলে কাজ করা।

## Exercises

1. Describe the unique features of the Constitution of the U. S. S. R. ( ১১৭—২১ পৃষ্ঠা )

2. Give in brief the unique characteristics of the Soviet Federalism. To what extent has the principle of nationality been respected in the constitutional system of the U. S, S. R.

( ১১৭—২১ পৃষ্ঠা )

3. Broadly indicate the structure of the State in the U. S. S. R. ( ১২১—২২ পৃষ্ঠা )

4. Discuss the nature of the basic rights ann duties of the Citizens in Soviet Union. ( ১২২—২৫ পৃষ্ঠা )

5. Discuss how far the U. S. S. R. is a Socialist State of workers and peasants. Is there any scope for private enterprise in the U. S. S. R. ? ( ১২৬—২৭ পৃষ্ঠা )

## ত্রয়োদশ অধ্যায়

## সোভিয়েট সরকারের বিভিন্ন বিভাগ
## ( Different Organs of the Government of the U. S. S. R. )

**সোভিয়েট যুক্তরাষ্ট্রের প্রেসিডিয়াম বা রাষ্ট্রপতিমণ্ডলী ( The Presidium of the Soviet Union ) :**

সোভিয়েট যুক্তরাষ্ট্রে কোন নির্দিষ্ট রাষ্ট্রপ্রধান নাই, তাঁহার স্থানে আছেন একটি প্রেসিডিয়াম বা রাষ্ট্রপতিমণ্ডলী। প্রেসিডিয়ামের ( Presidium ) যিনি সভাপতি, তিনিই আনুষ্ঠানিকভাবে রাষ্ট্রপ্রধানের প্রতিনিধিত্ব করেন। প্রেসিডিয়াম যে শুধু শাসনবিভাগেরই প্রধান তাহা নহে, সুপ্রীম সোভিয়েটের অধিবেশন না থাকিলে ইহা সুপ্রীম সোভিয়েটের পক্ষে কতিপয় আইন ও অর্থ-সংক্রান্ত কাজকর্ম করিয়া থাকে। প্রেসিডিয়ামের সদস্য সংখ্যা হইতেছে তেত্রিশ, ইহার-সহ-সভাপতির সংখ্যা হইতেছে ষোল। ষোলজন সহ-সভাপতি ষোলটি ইউনিয়ন রিপাবলিকের প্রতিনিধিত্ব করেন। তাহা ছাড়া, ১৫ জন সাধারণ সদস্য এবং একজন কর্মসচিব থাকেন। কোন বিশেষ একজন রাষ্ট্রপতি না থাকায় প্রেসিডিয়াম একযোগে রাষ্ট্রপতির কাজ করেন। সেজন্য ইহাকে "a Collegium President of the U. S. S. R." বলা হয়।

প্রেসিডিয়ামের তেত্রিশজন সদস্য সুপ্রীম সোভিয়েটের উভয় কক্ষের যুক্ত অধিবেশনে নির্বাচিত হন। তাঁহাদের কার্যকাল চারি বৎসর। যদি সুপ্রীম সোভিয়েট চারি বৎসরের আগে ভাংগিয়া যায় তবে রাষ্ট্রপতিমণ্ডলীও চারি বৎসরের আগে ভাংগিয়া যাইতে পারে, তবে নূতন সুপ্রীম সোভিয়েট নির্বাচিত না হওয়া পর্যন্ত প্রেসিডিয়াম কাজ চালাইয়া যাইতে পারে। প্রেসিডিয়ামকে নিজের কাজের জন্য সুপ্রীম সোভিয়েটের নিকট দায়ী থাকিতে হয়।

**প্রেসিডিয়ামের বিভিন্ন ক্ষমতা ও কাজ ( Powers and Functions of the Presidium ) :** প্রেসিডিয়ামের ক্ষমতাগুলি নিম্নরূপ :

প্রথমতঃ, প্রেসিডিয়াম বৎসরে দুইবার সুপ্রীম সোভিয়েটের অধিবেশন আহ্বান করে এবং সুপ্রীম সোভিয়েটের উভয় কক্ষের মধ্যে মতভেদ হইলে ইহা ভাংগিয়া দিতে পারে। সুপ্রীম সোভিয়েট ভাংগিয়া দিবার দুই মাসের মধ্যে

অথবা ইহার স্বাভাবিক স্থিতিকাল অতিক্রান্ত হইবার পর প্রেসিডিয়াম নূতন সুপ্রীম সোভিয়েট নির্বাচনের জন্য আদেশ দিতে পারে। নব-নির্বাচিত সুপ্রীম সোভিয়েটের প্রথম অধিবেশন আহ্বান করে প্রেসিডিয়াম।

দ্বিতীয়তঃ প্রেসিডিয়াম সমগ্র সোভিয়েট যুক্তরাষ্ট্রের আইনের ব্যাখ্যা করিতে পারে এবং যুক্তরাষ্ট্রীয় আইন অনুযায়ী আদেশ (decrees) জারী করিতে পারে। কিন্তু প্রেসিডিয়াম আইন প্রণয়ন করে না। তবে প্রেসিডিয়াম যে আদেশ জারী করে তাহা আইনের ন্যায় কার্যকরী হয়। সুপ্রীম সোভিয়েটের অধিবেশন খুব অল্পকালের জন্য হয় বলিয়া প্রেসিডিয়াম আদেশ জারী করিবার জন্য মিলিত হয়।

তৃতীয়তঃ, প্রেসিডিয়াম সুপ্রীম সোভিয়েটের অধিবেশনের অন্তবর্তীকালে মন্ত্রীপরিষদের সভাপতির (অথবা প্রধানমন্ত্রী) পরামর্শ অনুযায়ী সোভিয়েট যুক্তরাষ্ট্রের মন্ত্রীদের নিয়োগ ও পরিবর্তন করে, সম্মানসূচক উপাধি প্রদান করে, অপরাধীদের (রাষ্ট্রদ্রোহী ব্যতীত) প্রতি ক্ষমা প্রদর্শনের অধিকার প্রয়োগ করে, সশস্ত্র বাহিনীর অধিনায়কদের নিয়োগ অথবা অপসারণ করে, দেশরক্ষার স্বার্থে সৈন্য সমাবেশ ও যুদ্ধাবস্থা ঘোষণা করে, প্রয়োজন হইলে দেশের বিভিন্ন অংশে সামরিক আইন জারী করে, আন্তর্জাতিক সন্ধি অথবা চুক্তিসমূহ অনুমোদন অথবা প্রত্যাখ্যান করে এবং বিদেশী রাষ্ট্রগুলির সহিত কূটনৈতিক সম্পর্ক স্থাপন করিয়া রাষ্ট্রদূত নিয়োগ ও প্রত্যাগমনের ব্যবস্থা করে।

চতুর্থতঃ, সুপ্রীম সোভিয়েট কর্তৃক অবলম্বিত ব্যবস্থাগুলি সুপ্রীম সোভিয়েটের সভাপতি ও কর্মসচিবের সহিত সম্বলিত বিভিন্ন ভাষায় প্রকাশ করা হয়। প্রেসিডিয়াম এইগুলি প্রত্যাখ্যান করিতে পারে না, তবে নিজের উদ্যোগে অথবা কোন ইউনিয়ন রিপাবলিকের দাবীতে এইগুলি গণভোটের জন্য প্রেরণ করিতে পারে।

পঞ্চমতঃ, কেন্দ্রীয় সরকারের মন্ত্রীপরিষদ অথবা, ইউনিয়ন রিপাবলিকগুলির মন্ত্রীপরিষদের কোন সিদ্ধান্ত যদি সোভিয়েট যুক্তরাষ্ট্রের কোন আইনের পরিপন্থী হয় তবে তাহা বাতিল করিয়া দিবার অধিকার প্রেসিডিয়ামের আছে।

সোভিয়েট ডেপুটিগণকে সুপ্রীম সোভিয়েটের সম্মতি ব্যতীত, অথবা ইহার দুইটি অধিবেশনের অন্তবর্তী সময়ে গ্রেপ্তার করা যায় না। আবার, প্রেসিডিয়ামের অনুমতি ব্যতীত কোন ডেপুটিকে গ্রেপ্তার করা যায় না।

প্রেসিডিয়ামের ক্ষমতা ও ক্রিয়াকলাপ আলোচনা করিলে যে প্রশ্নটি স্বতঃই মনে হয়, তাহাই হইতেছে, ইহা প্রকৃতই একটি আইন-প্রণয়ন কর্তৃপক্ষ কিনা অথবা একটি শাসনকর্তৃপক্ষ কিনা। অথবা, এমনও প্রশ্ন উঠে ইহা প্রকৃতই সম্মিলিতভাবে রাষ্ট্রপ্রধান কিনা। প্রেসিডিয়ামের গঠন, ক্ষমতা ও ক্রিয়াকলাপ

আলোচনা করিলে দেখা যায়, প্রথমতঃ, ইহাকে আইনসভার একটি সক্রিয় অংগ হিসাবে গঠন করা হইয়াছিল। সুপ্রীম সোভিয়েট যদিও সর্বোচ্চ আইন-প্রণয়ন সংস্থা, তবুও (১) সুপ্রীম সোভিয়েটের অধিবেশন স্বল্পকাল স্থায়ী হওয়ায় এবং (২) ইহার অধিবেশন আহ্বান করা, স্থায়ী রাখা ও ভাংগিয়া দেওয়ার অধিকার প্রেসিডিয়ামের থাকায়, এবং (৩) সর্বোপরি সুপ্রীম সোভিয়েটের অধিবেশন না চলার সময় প্রেসিডিয়ামের আইনসংক্রান্ত আদেশ (decree) জারী করার ক্ষমতা থাকায়, প্রেসিডিয়াম ক্রমেই সুপ্রীম সোভিয়েটের ক্ষমতার বহিঃপ্রকাশরূপে বিবেচিত হইতেছে। প্রেসিডিয়াম সুপ্রীম সোভিয়েট কর্তৃক নির্বাচিত এবং ইহা সুপ্রীম সোভিয়েটের নিকট নিজের কাজের জন্য দায়ী, তবুও ইহা সুপ্রীম সোভিয়েটকে ভাংগিয়া দিতে পারে। ইহা স্পষ্টই বুঝা যায়, কমিউনিস্ট দল নিজের ক্ষমতা ও প্রাধান্য সরকারের মধ্যে সুপ্রতিষ্ঠিত করার জন্যই প্রেসিডিয়ামকে অবলম্বন করিয়াছে। কেন্দ্রীয় ও আঞ্চলিক শাসন-ক্ষমতা, আইন-প্রণয়ন সংক্রান্ত ও আইনের ব্যাখ্যা করিবার ক্ষমতা, বিচারবিভাগীয় ক্ষমতা এবং সর্বোপরি কমিউনিষ্ট দলের নেতৃত্ব সবই প্রেসিডিয়ামের হাতে কেন্দ্রীভূত হইয়াছে। মন্ত্রীদের সিদ্ধান্ত গ্রহণ না করা, আইনের ব্যাখ্যা প্রদান করিয়া বিচার বিভাগের কাজ সংকুচিত করা, যুক্তরাষ্ট্রীয় আইনের সহিত ইউনিয়ন রিপাবলিকগুলির আইনের সংঘাত সৃষ্টি হইলে শেষোক্ত আইনকে বাতিল করিয়া দেওয়া, বৈদেশিক রাষ্ট্রের সহিত চুক্তি অনুমোদন করা,—প্রেসিডিয়ামের এইসব ক্ষমতার কাজ কমিউনিস্ট দলের পলিটব্যুরো কর্তৃক পরিচালিত হয়। কমিউনিস্ট দলের মতে প্রেসিডিয়ামের প্রাধান্য মেহনতী জনতার প্রতিনিধিদেরই প্রাধান্য,—প্রেসিডিয়াম শ্রমিকশ্রেণীর একনায়কত্ব ঘোষণা করে।

মন্তব্য

**সোভিয়েট যুক্তরাষ্ট্রের মন্ত্রী পরিষদ—(The Council of Ministers of the U. S. S. R.):**

সোভিয়েট যুক্তরাষ্ট্রের মন্ত্রীপরিষদই হইল শাসন পরিচালনার প্রকৃত সংস্থা। ইহা সুপ্রীম সোভিয়েট কর্তৃক নিযুক্ত হয় এবং সুপ্রীম সোভিয়েটের নিকট এবং ইহার অধিবেশন না চলিতে থাকিলে প্রেসিডিয়ামের নিকট কাজের জন্য দায়ী থাকে। মন্ত্রী-পরিষদ নিম্নলিখিত সদস্যদের লইয়া গঠিত :—(১) মন্ত্রী-পরিষদের সভাপতি বা প্রধানমন্ত্রী, (২) মন্ত্রী পরিষদের সহসভাপতিবৃন্দ (৩) মন্ত্রী-পরিষদের রাষ্ট্রীয় পরিকল্পনা কমিটির সভাপতি, (৪) জাতীয় অর্থ ব্যবস্থার উপকরণ ও যন্ত্রপাতি সরবরাহ সংক্রান্ত মন্ত্রী-পরিষদের রাষ্ট্রীয় কমিটির সভাপতি, (৫) রাষ্ট্রীয় গঠন সংক্রান্ত মন্ত্রী-পরিষদের রাষ্ট্রীয় কমিটির সভাপতি,

(৬) সোভিয়েট যুক্তরাষ্ট্রের মন্ত্রীগণ এবং (৭) ললিতকলা সংক্রান্ত মন্ত্রীপরিষদের রাষ্ট্রীয় কমিটির সভাপতি।

মন্ত্রী-পরিষদ যে সমস্ত নীতি অবলম্বন করে এবং আদেশ জারী করে সেইগুলিই প্রচলিত আইনের ভিত্তি হিসাবে পরিগণিত হয়। শাসনতন্ত্রের বিভিন্ন বিধান অনুযায়ী কেন্দ্রীয় মন্ত্রীদপ্তরসমূহ এবং অন্যান্য অধীনস্থ বিভিন্ন সংস্থার ক্রিয়াকলাপের মধ্যে সামঞ্জস্য আনয়ন করার দায়িত্ব মন্ত্রী-পরিষদের। জাতীয় অর্থনৈতিক পরিকল্পনাকে সফল করা এবং আর্থিক ব্যবস্থা সুদৃঢ় করিবার জন্যও মন্ত্রী-পরিষদ বিভিন্ন উপায় অবলম্বন করে। তাহা ছাড়া, রাষ্ট্রীয় আইনগুলি কার্যকরী করিয়া দেশে শান্তি ও শৃঙ্খলা বজায় রাখার দায়িত্ব মন্ত্রী-পরিষদের হাতে। সামরিক শক্তির বৃদ্ধিকল্পে কতজন নাগরিককে আহ্বান করিতে হইবে তাহাও মন্ত্রী-পরিষদ স্থির করেন। ইহা ব্যতীত শাসনকাজে ও জাতীয় অর্থ-ব্যবস্থার বিভিন্ন ক্ষেত্রে যেখানে কেন্দ্রীয় মন্ত্রী-পরিষদের কর্তৃত্ব রহিয়াছে সেই সমস্ত ক্ষেত্রে কেন্দ্রীয় মন্ত্রী-পরিষদ সোভিয়েট ইউনিয়নের মন্ত্রীদের বিভিন্ন আদেশ ও নির্দেশ বাতিল করিতে পারে, এবং ইউনিয়ন-রিপাবলিকের মন্ত্রী-পরিষদগুলির গৃহীত ব্যবস্থা ও নির্দেশগুলি বাতিল করিতে পারে।

মন্ত্রীপরিষদের নীতি হইতেছে প্রচলিত আইনের ভিত্তি

সোভিয়েট ইউনিয়নের মন্ত্রীগণ নিজ নিজ দপ্তরের এলাকায় প্রচলিত আইন কার্যকরী করে এবং মন্ত্রী-পরিষদের গৃহীত ব্যবস্থা ও নির্দেশের ভিত্তিতে বিভিন্ন সিদ্ধান্ত গ্রহণ ও নির্দেশ প্রদান করেন।

শাসন পরিচালনার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার ও বিভিন্ন রিপাবলিকগুলির দুই জাতীয় মন্ত্রী-দপ্তর আছে। কেন্দ্রীয় মন্ত্রী-পরিষদের দপ্তরগুলি হইল, (১) সমগ্র যুক্তরাষ্ট্রের দপ্তরসমূহ (All-Union Ministries) এবং (২) ইউনিয়ন রিপাবলিকের মন্ত্রী-দপ্তরসমূহ (Union-Republican Ministries)। আবার অন্যান্য রিপাবলিকগুলির মন্ত্রীদপ্তর-সমূহের ভাগ হইল: (১) রিপাবলিকের মন্ত্রী-দপ্তরসমূহ (Republican Ministries) এবং (২) ইউনিয়ন রিপাবলিকের মন্ত্রী-দপ্তরসমূহ (Union-Republican Ministries)। রিপাবলিকের মন্ত্রী-দপ্তরসমূহ সংশ্লিষ্ট ইউনিয়ন-রিপাবলিকের মন্ত্রী-পরিষদের নিকট নিজেদের নীতি ও কাজের জন্য দায়ী থাকে। আবার বিভিন্ন রিপাবলিকের ইউনিয়ন রিপাবলিকের মন্ত্রী-দপ্তরসমূহ, ইউনিয়ন-রিপাবলিকের মন্ত্রী-পরিষদ এবং সমগ্র সোভিয়েট যুক্তরাষ্ট্রের ইউনিয়ন-রিপাবলিকের মন্ত্রী-দপ্তর সমূহের অধীনে থাকিয়া বিভিন্ন কাজ করে।

দুই জাতীয় মন্ত্রীদপ্তর

সোভিয়েট যুক্তরাষ্ট্রে যদিও মন্ত্রী-পরিষদ নিজের কাজের জন্য সুপ্রীম সোভিয়েটের নিকট দায়ী, তবুও সুপ্রীম সোভিয়েটের অধিবেশন খুব অল্পকাল স্থায়ী হওয়ায় প্রেসিডিয়াম মন্ত্রী-পরিষদের উপর কর্তৃত্ব করে। প্রেসিডিয়ামের

মাধ্যমে প্রকৃতপক্ষে কমিউনিস্ট দলের পলিটব্যুরোই মন্ত্রী-পরিষদকে নিয়ন্ত্রিত করে। অনেক সময় মন্ত্রী-পরিষদের সভাপতি এবং কমিউনিস্ট দলের প্রধান কর্মসচিব পদে একই ব্যক্তি নিযুক্ত হন (যেমন, পূর্বে স্ট্যালিন কিছুকাল ছিলেন, এবং পরে ক্রুশ্চেভ হইয়াছেন) এই ব্যবস্থায় প্রকৃতপক্ষে কমিউনিস্ট দলই দেশের শাসনব্যবস্থা নিয়ন্ত্রিত করেন। মন্ত্রী-পরিষদের সদস্যগণ হইতেই একটি ক্যাবিনেট (inner cabinet) গঠিত হয় এবং উচ্চপদস্থ মন্ত্রীগণ এই ক্যাবিনেটের সদস্য নিযুক্ত হন। যাঁহারা ক্যাবিনেট-সদস্য, তাঁহাদের প্রায় সকলেই পলিটব্যুরোর সদস্য। সুতরাং মন্ত্রী-পরিষদের শাসনের অন্তরালে প্রকৃতপক্ষে কমিউনিস্ট দলের পলিটব্যুরোই দেশের শাসন পরিচালনা ও নিয়ন্ত্রণ করেন।

**সোভিয়েট যুক্তরাষ্ট্রের সুপ্রীম সোভিয়েট** (Supreme Soviet of the U.S.S.R.) :

সোভিয়েট যুক্তরাষ্ট্রের সর্বোচ্চ সংস্থা হইতেছে সুপ্রীম সোভিয়েট। ইহার দুইটি কক্ষ আছে, একটির নাম যুক্তরাষ্ট্রের সোভিয়েট (The Soviet of the Union) এবং অপরটির নাম জাতিসমূহের সোভিয়েট (The Soviet of the Nationalities)। দুই কক্ষের সদস্যগণ নাগরিকদের প্রত্যক্ষ ভোটে নির্বাচিত হন। অন্ততঃ প্রতি তিন লক্ষ লোকের জন্য একজন প্রতিনিধি থাকে। জাতিসমূহের সোভিয়েটের নির্বাচন-পদ্ধতি হইতেছে এই যে, প্রত্যেক ইউনিয়ন রিপাবলিক হইতে ২৫ জন প্রতিনিধি, প্রত্যেক স্বাতন্ত্র্যসম্পন্ন রিপাবলিক (Autonomous Republics) হইতে ১১ জন প্রতিনিধি এবং প্রত্যেক স্বাতন্ত্র্যসম্পন্ন অঞ্চল (Autonomous Regions) হইতে ৫ জন প্রতিনিধি এবং প্রত্যেক জাতীয় এলাকা (National Area) হইতে ১ জন প্রতিনিধি নির্বাচিত হন। জাতি, ধর্ম, শিক্ষা, স্ত্রী-পুরুষ নির্বিশেষে ১৮ বৎসর বয়স্ক যে কোন নাগরিকেরই সুপ্রীম সোভিয়েটের প্রতিনিধি হইবার অধিকার রহিয়াছে। গোপন ব্যালট প্রথায় (Secret ballot system) ভোট গ্রহণ করা হয়। সুপ্রীম সোভিয়েটের কার্যকাল চারি বৎসরের জন্য, যদি এই সময়ের পূর্বে দুই কক্ষের মধ্যে মতিবিরোধ হওয়ার ফলে প্রেসিডিয়াম ইহা ভাংগিয়া না দেয়। সুপ্রীম সোভিয়েটের মোট সদস্যসংখ্যা প্রায় দুই হাজার। সুতরাং এত বড় পরিষদের পক্ষে প্রকৃত ক্ষমতা ভোগ করা এবং ইহা কার্যকরী করা সম্ভবপর হয় না। সুপ্রীম সোভিয়েটের উভয় কক্ষকেই আইন প্রণয়নে সমান ক্ষমতা দেওয়া হইয়াছে। অর্থসংক্রান্ত বিল এবং অন্যান্য বিলের মধ্যে কোন পার্থক্য আইন-প্রণয়নের সময়ে করা হয় না। যদি কখনও দুই কক্ষের মধ্যে মতবিরোধ হয়, এবং প্রত্যেক কক্ষ হইতে সমসংখ্যক সদস্য লইয়া গঠিত মীমাংসা কমিশন

( Conciliation Commission ) ইহার মীমাংসা করিতে ব্যর্থ হয়, তখনই প্রেসিডিয়াম সুপ্রীম সোভিয়েট ভাংগিয়া দিতে পারে। কিন্তু, সুপ্রীম সোভিয়েটের উভয় কক্ষ একই রাজনৈতিক দল কর্তৃক পরিচালিত ও নিয়ন্ত্রিত হওয়ায় ইহাদের মধ্যে মতভেদের কোন অবকাশ থাকে না। বৎসরে দুইবার সুপ্রীম সোভিয়েটের অধিবেশন বসে এবং জরুরী অবস্থার সৃষ্টি হইলে দুইবারের বেশী অধিবেশন বসিতে পারে। সুপ্রীম সোভিয়েটের অধিবেশন বন্ধ থাকাকালীন অবস্থায় প্রেসিডিয়ামই প্রকৃতপক্ষে ইহার বিভিন্ন কাজ সম্পাদন করে।

সুপ্রীম সোভিয়েটই সমগ্র যুক্তরাষ্ট্রের পক্ষে আইন-প্রণয়নের জন্য সর্বোচ্চ সংস্থা। ইহার আইন একমাত্র গণভোটের সাহায্যে রদবদল করা চলে। কোন সংস্থারই ক্ষমতা নাই সুপ্রীম সোভিয়েটের আইন রদবদল করিবার। প্রেসিডিয়াম সুপ্রীম সোভিয়েটের আইনগুলি ব্যাখ্যা করিতে পারে। কেন্দ্রীয় প্রেসিডিয়াম নিয়োগ, কেন্দ্রীয় মন্ত্রীপরিষদ নিয়োগ, প্রোকিউরেটর-জেনারেল নিয়োগ এবং সর্বোচ্চ আদালত ও বিশেষ আদালত সমূহের ( The Special Courts ) বিচারপতি নির্বাচনে ইত্যাদি সব কাজই সুপ্রীম সোভিয়েটকে সম্পন্ন করিতে হয়। সুপ্রীম সোভিয়েটেরই একমাত্র অধিকার আছে শাসনতন্ত্র সংশোধন করিবার। আলাদাভাবে সুপ্রীম সোভিয়েটের উভয় ক্ষেত্রে দুই-তৃতীয়াংশ ভোটের সংখ্যাধিক্যে যদি সংশোধনী প্রস্তাবটি অনুমোদিত হয়, তবেই সোভিয়েট যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্রটির সংশোধন করা যায়। সোভিয়েট যুক্তরাষ্ট্রে নূতন রিপাবলিকের স্বীকৃতি অথবা নূতন স্বাতন্ত্র্যসম্পন্ন রিপাবলিক, স্বাতন্ত্র্যসম্পন্ন অঞ্চল এবং জাতীয় এলাকা সৃষ্টি করার ক্ষমতা আছে একমাত্র সুপ্রীম সোভিয়েটের। তাহা ছাড়া, বিভিন্ন রিপাবলিকের মধ্যে যদি সীমানার পরিবর্তন হয়, সেইগুলি অনুমোদন করিবার একমাত্র কর্তৃপক্ষ হইল সুপ্রীম সোভিয়েট। সমগ্র যুক্তরাষ্ট্রের বাজেট অনুমোদন করা এবং কেন্দ্রীয় সরকার ও বিভিন্ন রিপাবলিকের মধ্যে রাজস্ব বণ্টন ব্যবস্থা অনুমোদন করার একমাত্র অধিকারী হইতেছে সুপ্রীম সোভিয়েট। বৈদেশিক সম্পর্ক নিয়ন্ত্রণ, দেশের প্রতিরক্ষা বাহিনী সংগঠন, যুক্তরাষ্ট্রের নাগরিকতা ও বিদেশীদের অধিকার সম্বন্ধে নিয়ম-কানুন প্রণয়ন যুক্তরাষ্ট্রের অর্থনৈতিক পরিকল্পনার তত্ত্বাবধান প্রভৃতি ব্যাপারে সুপ্রীম সোভিয়েট কর্তৃত্ব করিতে পারে।

শাসনতন্ত্রের বিধান অনুযায়ী সুপ্রীম সোভিয়েটের ক্ষমতা প্রচুর। কিন্তু, ইহার আকৃতি খুব বড় বলিয়া ইহার ঘন ঘন অধিবেশন করা সম্ভবপর হয় না। ইহার ফলে সুপ্রীম সোভিয়েটের অধিবেশন বন্ধ থাকাকালীন সময়ে কেন্দ্রীয় প্রেসিডিয়াম ইহার পক্ষে সমুদয় কাজ করে। যে অল্প কয়দিনের জন্য সুপ্রীম সোভিয়েটের অধিবেশন বসে সেই সময় ইহা শুধু প্রেসিডিয়াম ও

মন্ত্রী-পরিষদ কর্তৃক অবলম্বিত ব্যবস্থাগুলি পরীক্ষা করিয়া দেখে ও অনুমোদন করে।

**সোভিয়েট যুক্তরাষ্ট্রের বিচার-ব্যবস্থা** ( **Judicial system of the U.S.S.R.** ) **:**

সোভিয়েট যুক্তরাষ্ট্রের বিচার বিভাগের সর্বোচ্চ আদালত হইল সুপ্রীম কোর্ট ( the Supreme Court )। এই আদালতে প্রায় ত্রিশ জন বিচারপতি আছেন। সুপ্রীম সোভিয়েটের উভয় কক্ষ যুক্তঅধিবেশনে পাঁচ বৎসরের জন্য বিচারপতিগণকে নির্বাচিত করে। যুক্তরাষ্ট্রীয় সর্বোচ্চ আদালতের নীচে প্রত্যেকটি রিপাবলিকের আলাদা সুপ্রীম কোর্ট আছে। সংশ্লিষ্ট রিপাবলিকের সোভিয়েটগণ বিচার কাজে অভিজ্ঞ ব্যক্তিদের বিচারপতি হিসাবে মনোনীত করেন। ইহার নীচে আমরা দেখিতে পাই আঞ্চলিক আদালত ( Regional Courts ); সংশ্লিষ্ট অঞ্চলের সোভিয়েটগণ ইহাদের বিচারপতি নির্বাচিত করেন। ইহাদের নীচে আছে প্রতি জিলার জনগণের আদালত ( People's Court )। জিলার লোকেরা এই আদালতের বিচারপতিদের ৩ বৎসরের জন্য নির্বাচিত করেন। জনগণের আদালতের বিচারপতিগণ দুইজন এ্যাসেসর (assessor) অথবা নাগরিক বিচারপতির ( citizen judges ) সহযোগিতায় নিজেদের কাজ পরিচালনা করেন। স্থানীয় সোভিয়েটগণই এই এ্যাসেসরদের একটি প্যানেল হইতে নির্বাচিত করে। এই আদালতগুলি ছোট ছোট দেওয়ানী ও ফৌজদারী মামলার বিচার করে। অধিকতর গুরুত্বপূর্ণ মামলাগুলি আঞ্চলিক আদালতে পাঠান হয়। এই আদালতগুলি ছাড়াও সোভিয়েট যুক্তরাষ্ট্রে কতিপয় বিশেষ (Special Courts) আছে; এই বিশেষ আদালতের বিচারপতিগণকে সুপ্রীম সোভিয়েট ইহার উভয় কক্ষের যুক্ত অধিবেশনে পাঁচ বৎসরের জন্য নির্বাচিত করে।

তাহা, ছাড়া, সুপ্রীম সোভিয়েট ৭ বৎসরের জন্য একজন প্রোকিউরেটর জেনারেল নিযুক্ত করে। সরকারী কর্মচারীগণ যাহাতে সম্পূর্ণভাবে রাষ্ট্রীয় আইনগুলি পালন করিয়া চলে তাহা তত্ত্বাবধান করিবার সর্বোচ্চ ক্ষমতা ("supreme supervisory power to ensure the strict observance of law by all state personnel") প্রোকিউরেটর জেনারেলকে দেওয়া হইয়াছে। ইহা ছাড়াও প্রোকিউরেটর জেনারেলের আর একটি বিশেষ ক্ষমতা আছে; তাহা হইতেছে তিনি কোনও বে-আইনী সিদ্ধান্ত অথবা বে-আইনী কাজের বিরুদ্ধে রাষ্ট্রশক্তির নিকট অভিযোগ আনয়ন করিতে পারেন, কোন ফৌজদারী অপরাধের কারণ অনুসন্ধান করিতে পারেন এবং অপরাধ প্রমাণ করিবার জন্য সাক্ষী সংগ্রহ করিতে পারেন। সোভিয়েট যুক্তরাষ্ট্রের সুপ্রীম কোর্টের কতিপয় মূল ক্ষমতা (original powers) এবং আপীল বিচার

করিবার ক্ষমতা আছে। ইহা রিপাবলিকগুলির সুপ্রীম কোর্ট হইতে আগত আপীলগুলি বিচার বিবেচনা করিয়া দেখে। তাহা ছাড়া বিভিন্ন রিপাবলিকের মধ্যে মতবিরোধ, অথবা যুক্তরাষ্ট্রীয় সরকারের কোন সদস্যের বিরুদ্ধে কোন মামলা এবং অন্যান্য গুরুত্বপূর্ণ বিষয় যেগুলির সহিত সমগ্র যুক্তরাষ্ট্রের স্বার্থ জড়িত, সেইগুলি সম্বন্ধে বিচার করিবার মূল ক্ষমতা যুক্তরাষ্ট্রের সুপ্রীম কোর্টের আছে। সোভিয়েট যুক্তরাষ্ট্র এবং ইউনিয়ন রিপাবলিকগুলির সমুদয় আদালতগুলির তত্ত্বাবধান করিবার ভারও যুক্তরাষ্ট্রীয় সুপ্রীম কোর্টের উপর ন্যস্ত।

**সোভিয়েট বিচার-ব্যবস্থার কতিপয় বিশেষ বৈশিষ্ট্য (Some special features of the Soviet Judicial System):**

সোভিয়েট যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্রের ১১২ নম্বর ধারায় বলা হইয়াছে যে সোভিয়েট বিচারালয়সমূহের বিচারপতিগণ স্বাধীন এবং একমাত্র আইন দ্বারা নিয়ন্ত্রিত। সোভিয়েট বিচারালয়গুলির উদ্দেশ্য হইল সমাজতান্ত্রিক রাষ্ট্রের ও আইনের উদ্দেশ্য সিদ্ধ করা। সোভিয়েট যুক্তরাষ্ট্রের এমন একটি বৈশিষ্ট্য আছে, যাহা অন্যান্য দেশে দেখা যায় না। তাহা হইতেছে, সুপ্রীমকোর্ট হইতে জনগণের আদালত পর্যন্ত সমুদয় আদালতের বিচারপতিগণ আইনসভা কর্তৃক নির্বাচিত হন। তাহা ছাড়া, নাগরিকদের প্যানেল হইতে এ্যাসেসর বা নাগরিক-বিচারপতি নির্বাচিত হন। এই ব্যবস্থায় প্রকৃত সৎ এবং বিভিন্ন গুণ সম্পন্ন নাগরিকগণ বিচার-ব্যবস্থায় অংশগ্রহণ করিবার সুযোগ পাইয়া থাকেন। ভোটাধিকার আছে এই রকম যে কোন নাগরিকই নাগরিক-বিচারপতি হইতে পারেন। এই ব্যবস্থার একটি প্রধান সুফল হইল বাদী ও বিবাদী কোন পক্ষই বিচারকদের উপর আস্থা হারাইতে পারে না; কেননা, বিচারকগণ তাহাদেরই নির্বাচিত প্রতিনিধি। জনগণের পছন্দ অনুযায়ীই জনগণের আদালতের বিচারকগণ নিযুক্ত হন। এই ব্যবস্থায় দ্রুত বিচার কাজ সমাধা করাও সম্ভবপর হয়। ন্যায়ের দিক হইতে চিন্তা করিলে সোভিয়েট বিচার ব্যবস্থা অন্যান্য দেশের বিচার ব্যবস্থা হইতে উন্নত। বিচারকগণ যথেষ্ট পরিমাণে জনমত কর্তৃক প্রভাবিত হন। কিন্তু সোভিয়েট বিচার ব্যবস্থার অন্যতম ত্রুটি হইল আদালতগুলি যুক্তরাষ্ট্রীয় আইনের ব্যাখ্যা করিতে পারে না। যুক্তরাষ্ট্রীয় আইনের ব্যাখ্যা করিবার ক্ষমতা হইল কেন্দ্রীয় প্রেসিডিয়ামের। অথচ বিচারপতিগণ রাষ্ট্রীয় আইনের দ্বারা নিয়ন্ত্রিত। যুক্তরাষ্ট্রীয় আইনের ব্যাখ্যা যখন প্রেসিডিয়াম প্রদান করে, তখন প্রেসিডিয়াম প্রকৃতপক্ষে কমিউনিস্ট দল কর্তৃক পরিচালিত হয়। সুতরাং সোভিয়েট বিচারালয়গুলির বিচারপতিগণ আইন দ্বারা নিয়ন্ত্রিত হন, কথার অর্থ হইতেছে তাঁহারা

প্রকৃতপক্ষে প্রেসিডিয়াম তথা কমিউনিস্টদলের নেতৃবৃন্দ কর্তৃক প্রদত্ত আইনের ব্যাখ্যা অনুযায়ী নিয়ন্ত্রিত হন।

রাজনৈতিক অভিযোগে অভিযুক্ত অর্থাৎ, দেশদ্রোহিতা, বিদেশীদের গুপ্তচর হিসাবে কাজ করা, রাজ্যের স্বার্থের বিরুদ্ধে মত প্রকাশ করা অথবা সংঘ গঠন করা, ইত্যাদি অভিযোগে অভিযুক্ত আসামীগণের বিচার করিবার সময় নাগরিক-বিচারপতিদের সাহায্য লওয়া হয় না। ইহাতে ব্যক্তি-স্বাধীনতা ক্ষুণ্ণ হয় এবং একমাত্র রাজনৈতিক দলটি নিজের স্বার্থকে নাগরিক স্বার্থের উপর স্থান দেয়।

কিন্তু, তবুও একথা স্বীকার করিতেই হইবে যে সোভিয়েট বিচারব্যবস্থা যথেষ্ট পরিমাণে গণতান্ত্রিক। সোভিয়েট বিচারালয়ের অধিকর্তাগণ কখনই জনমতকে উপেক্ষা করিতে পারেন না। তাহাছাড়া, নাগরিক-বিচারপতিগণ জনমতেরই প্রতিনিধিত্ব করেন। অন্যান্য গণতান্ত্রিক দেশগুলির আদালতে বিচার পদ্ধতির যে আনুষ্ঠানিক জটিলতা আমরা দেখিতে পাই, সোভিয়েট যুক্তরাষ্ট্রের আদালতগুলিতে তাহা দেখা যায় না। সোভিয়েট যুক্তরাষ্ট্রের বিচার পদ্ধতি বিশেষ সরল ও জনসাধারণের বোধগম্য। এই বিচার পদ্ধতি বিভিন্ন অপরাধের সামাজিক কারণ অনুসন্ধান করে এবং ইহার সামাজিক প্রতিবিধানের চেষ্টা করে।

## সংক্ষিপ্তসার

১। সোভিয়েট যুক্তরাষ্ট্রে আমরা একটি রাষ্ট্রপতিমণ্ডলী দেখিতে পাই; ইহাকে প্রেসিডিয়াম বলে। প্রেসিডিয়ামের সদস্য সংখ্যা হইতেছে তেত্রিশ তাহারা সুপ্রীম সোভিয়েটের উভ কক্ষের যুক্ত অধিবেশনে চারি বৎসরের জন্য নির্বাচিত হন।

প্রেসিডিয়াম বৎসরে দুইবার সুপ্রীম সোভিয়েটের অধিবেশন আহ্বান করে এবং সুপ্রীম সোভিয়েটের উভয় কক্ষের মধ্যে মতভেদ হইলে ইহা ভাংগিয়া দিতে পারে। প্রেসিডিয়াম সমগ্র সোভিয়েট যুক্তরাষ্ট্রের আইনের ব্যাখ্যা করিতে পারে। এবং যুক্তরাষ্ট্রীয় আইন অনুযায়ী আদেশ (decree) জারী করিতে পারে। কেন্দ্রীয় সরকারের মন্ত্রীপরিষদ অথবা ইউনিয়ন রিপাবলিকগুলির মন্ত্রীপরিষদের কোনও সিদ্ধান্ত যদি সোভিয়েট যুক্তরাষ্ট্রের কোনও আইনের পরিপন্থী হয় তবে তাহা বাতিল করিয়া দিবার অধিকার প্রেসিডিয়ামের আছে।

২। সোভিয়েট যুক্তরাষ্ট্রের মন্ত্রীপরিষদই হইল শাসন পরিচালনার প্রকৃত সংস্থা। ইহা সুপ্রীম সোভিয়েট কর্তৃক নিযুক্ত হয় এবং সুপ্রীম সোভিয়েটের নিকট ও ইহার অধিবেশন মুলতুবী থাকাকালে প্রেসিডিয়ামের নিকট কাজের

জন্য দায়ী থাকে। মন্ত্রীপরিষদ কর্তৃক অবলম্বিত নীতি এবং ইহার আদেশ প্রচলিত আইনের ভিত্তি হিসাবে পরিগণিত হয়। শাসন পরিচালনার ক্ষেত্রে সোভিয়েট যুক্তরাষ্ট্রে দুই জাতীয় মন্ত্রীপরিষদের দপ্তর দেখা যায়: যথা, (১) সমগ্র যুক্তরাষ্ট্রের দপ্তরসমূহ ও (২) ইউনিয়ন রিপাবলিকের মন্ত্রী দপ্তরসমূহ।

৩। সোভিয়েট যুক্তরাষ্ট্রের সর্বোচ্চ সংস্থা হইতেছে সুপ্রীম সোভিয়েট। ইহার দুইটি কক্ষ আছে, একটির নাম যুক্তরাষ্ট্রের সোভিয়েট ও অপরটির নাম জাতিসমূহের সোভিয়েট। সুপ্রীম সোভিয়েটের কার্যকাল চারি বৎসরের জন্য; তবে উভর কক্ষের মধ্যে মতবিরোধ হওয়ার ফলে চারি বৎসরের পূর্বেই প্রেসিডিয়াম উহা ভাংগিয়া দিতে পারে। সুপ্রীম সোভিয়েটের উভয় কক্ষকেই আইন প্রণয়নের সমান ক্ষমতা দেওয়া হইয়াছে। সুপ্রীম সোভিয়েটেরই একমাত্র অধিকার আছে শাসনতন্ত্র সংশোধন করিবার। কিন্তু, সুপ্রীম সোভিয়েটের অধিবেশন ঘন ঘন হয় না।

৪। সোভিয়েট বিচার বিভাগের উদ্দেশ্য হইল সমাজতান্ত্রিক রাষ্ট্রের ও আইনের উদ্দেশ্য সিদ্ধ করা। সুপ্রীম কোর্ট হইতে জনগণের আদালত পর্যন্ত সোভিয়েট যুক্তরাষ্ট্রের সমুদয় আদালতের বিচারপতিগণ আইনসভা কর্তৃক নির্বাচিত হন। বিচারকগণ যথেষ্ট পরিমাণে জনমত কর্তৃক প্রভাবিত হন। সোভিয়েট ইউনিয়নে প্রধান আদালত হইল সুপ্রীম কোর্ট। ইহার নীচে হইল আঞ্চলিক আদালত। আঞ্চলিক আদালতের নীচে আছে জনগণের আদালত। তাহাদের সাহায্য করিবার জন্য দুইজন এ্যাসেসর থাকেন।

## Exercises

1. Discuss the position and functions of the Presidium in the constitutional system of the U. S. S. R. Is it an executive or a legislative body? Give reasons for your answer.

( ১৩ —৩২ পৃষ্ঠা )

2. Give in brief the composition and functions of the Council of ministers of the U. S. S. R. What is the distinction between the all-union ministers and the Union Republican ministers of the U. S. S. R.? ( ১৩২—৩৭ পৃষ্ঠা )

3. Discuss in brief the composition and functions of the Supreme Soviet of the U. S. S R. ( ১২৭—৩০ পৃষ্ঠা )

4. Give a brief account of the constitution and functions of the Council of ministers in the Soviet Constitution.

( C. U. B. A. Part. I. 1962 )

( ১৩২—৩৪ পৃষ্ঠা )

5. Give an outline of the Soviet Judicial System.

( ১৩৮—৩৯ পৃষ্ঠা )

# চতুর্দশ অধ্যায়

## সোভিয়েট যুক্তরাষ্ট্রে দলব্যবস্থা
## ( Party System in the U. S. S. R. )

**সোভিয়েট যুক্তরাষ্ট্রের একদলীয় শাসনব্যবস্থা** (One party rule in the U. S. S. R.)

সোভিয়েট যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্রের ১২৬ নম্বর ধারায় কমিউনিস্ট দল শাসনতান্ত্রিক স্বীকৃতি লাভ করিয়াছে; কমিউনিস্ট দল নিজেকে মেহনতী জনগণের বিশেষতঃ, শোষিত শ্রমিকশ্রেণীর (Proletariat) দল বলিয়া মনে করে। সোভিয়েট যুক্তরাষ্ট্রে অন্য কোন রাজনৈতিক দল নাই। নাগরিকগণেরও রাষ্ট্রের বিরুদ্ধে অন্য কোন রাজনৈতিক দল গঠনের অধিকার নাই। রাষ্ট্রের স্বার্থ অনুযায়ী, শাসনতন্ত্রের বিধান অনুযায়ী একটিমাত্র রাজনৈতিক দল আছে; তাহা হইতেছে কমিউনিস্ট দল।

কোনও রাষ্ট্রে একটি মাত্র রাজনৈতিক দল থাকিলে গণতন্ত্রের উদ্দেশ্য কখনই সিদ্ধ হয় না। গণতন্ত্রে প্রত্যেকেরই নিজস্ব মতামত প্রকাশ করিবার এবং একমতাবলম্বীদের রাজনৈতিক দল সংগঠন করিবার অধিকার থাকে। ইংলণ্ড, আমেরিকা, ভারত, প্রভৃতি গণতান্ত্রিক দেশগুলিতে আমরা সরকারবিরোধী দল দেখিতে পাই। কিন্তু, সোভিয়েট যুক্তরাষ্ট্রে আমরা কমিউনিস্ট সরকারের কোন বিরোধী দল দেখিতে পাই না। অর্থাৎ, কমিউনিস্ট দলই সেখানে নিজের খেয়াল খুশীমত সরকার পরিচালনা করে; জনগণের কোন ক্ষমতা নাই দলের সিদ্ধান্তের বিরোধিতা করিবার। ইহা গণতন্ত্রসম্মত নয়, প্রকৃত দলীয় ব্যবস্থাও নয়। প্রকৃত দলীয় ব্যবস্থায় একদল সরকার গঠন করে এবং অন্যান্য দলগুলি প্রয়োজন হইলে সরকারী দলের সমালোচনা করে অথবা ইহার সহিত সহযোগিতা করে। কেননা, জাতীয় প্রগতি সাধন করাই সবগুলি রাজনৈতিক দলের প্রথম উদ্দেশ্য। বিরোধী দলগুলির সমালোচনা গঠনমূলক হইলে সরকারেরই উপকার হয়। কেননা, জনমতের মর্যাদা রাখিবার জন্য সরকার নিজের নীতির যথোপযুক্ত সংশোধন করিতে পারে। বিরোধীদলগুলিও সর্বদাই বিকল্প সরকার গঠন করিবার জন্য প্রস্তুত থাকে। দলীয় শাসন ব্যবস্থার ইহাই বৈশিষ্ট্য। কিন্তু সোভিয়েট যুক্তরাষ্ট্রে আমরা মাত্র একটি রাজনৈতিক দল দেখিতে পাই যাহা সমুদয়

শাসনব্যবস্থার পরিচালনা ও নিয়ন্ত্রণ করে। প্রকৃত গণতন্ত্র এই জাতীয় শাসনব্যবস্থায় থাকে কিনা তাহা সন্দেহের বিষয়।

**সোভিয়েট যুক্তরাষ্ট্রে কমিউনিস্ট দলের সংগঠন (Organisation of the Communist Party in the U. S. S. R.) :**

কমিউনিস্ট দলের সর্বোচ্চ সংস্থা হইতেছে পার্টি কংগ্রেস (Party Congress) ; প্রতি চারি বৎসরে ইহার অন্ততঃ একবার অধিবেশন হয়। দলের কর্মসূচী প্রণয়ন করিয়া অথবা কর্মসূচীর প্রয়োজনীয় সংশোধন করিয়া পার্টিকংগ্রেস কেন্দ্রীয় কমিটি (Central Committee) ও পলিটব্যুরো (Politbureau) নির্বাচিত করে। কেন্দ্রীয় কমিটির সদস্যসংখ্যা ৭০ জন এবং পলিটব্যুরোর সদস্যসংখ্যা ১০ হইতে ১৫ জন। দলের সংগঠন কাজ করিবার জন্য কেন্দ্রীয় কমিটি ১০ জন সদস্য লইয়া আরও একটি সংস্থা গঠন করে। ইহাকে অর্গব্যুরো (Orgbureau or organisation bureau) বলে। তাহা ছাড়া, চারিজন কর্মসচিবের (Secretaries) একটি দপ্তরখানা আছে। প্রধান কর্মসচিবই (First Secretary) দলের নেতা। কমিউনিস্ট দল প্রতিটি অঞ্চল শহর ও জেলায় সংগঠিত। সর্বত্রই দলীয় কনফারেন্স, কমিটি প্রভৃতি সংগঠিত হইয়াছে। কিন্তু, এই দলের মূল ভিত্তি হইতেছে প্রাথমিক দলীয় সংস্থাগুলি (Primary party organisations)।

**সোভিয়েট শাসনব্যবস্থায় একদলীয় কর্তৃত্ব অথবা কমিউনিস্ট দলের ভূমিকা (One Party rule or the role of the Communist Party in the Soviet Constitutional System) :**

সমাজতন্ত্রের মূল কথাই হইতেছে শ্রমিক শ্রেণীর একনায়কত্ব (Dictatorship of the working-class) প্রতিষ্ঠা করা। সোভিয়েট যুক্তরাষ্ট্রে কমিউনিস্ট দল শ্রমিকশ্রেণীরই দল বলিয়া বিবেচিত হয়। সুতরাং কমিউনিস্ট দলের একনায়কত্ব বলিতে সোভিয়েট যুক্তরাষ্ট্রে শ্রমিকশ্রেণীকেরই একনায়কত্ব বুঝায়। সরকার পরিচালনার এবং দলের কর্মসূচীকে সরকার কর্তৃক রূপায়িত করিবার যাবতীয় সিদ্ধান্ত কমিউনিস্ট দলের পলিটব্যুরো কর্তৃক গৃহীত হয়। সুপ্রীম সোভিয়েট এবং যুক্তরাষ্ট্রীয় সরকারের কাজ হইল সেই সিদ্ধান্তগুলিকে বাস্তবে রূপায়িত করা। প্রেসিডিয়াম আইনের ব্যাখ্যা করে অথবা সুপ্রীম সোভিয়েটের অধিবেশন বন্ধ থাকাকালীন অবস্থায় আদেশ (decree) জারী করে বটে, কিন্তু এই কাজগুলি প্রকৃতপক্ষে দলের পলিটব্যুরো কর্তৃক পরিচালিত হয়। যুক্তরাষ্ট্রীয় সরকারের সুপ্রীম সোভিয়েটের অনুকরণে দলের অভ্যন্তরেও কেন্দ্রীয় কমিটি আছে, প্রেসিডিয়ামের অনুকরণে দলের অভ্যন্তরেও পলিটব্যুরো

আছে এবং মন্ত্রীপরিষদের অনুকরণে দলের অভ্যন্তরেও অর্গব্যুরো (Orgbureau) আছে। সুতরাং সরকার যেভাবে নিয়ন্ত্রিত হয়, রাজনৈতিক দলটিও সেইভাবেই নিয়ন্ত্রিত হয়, অথচ রাজনৈতিক দলটিই সরকারকে নিয়ন্ত্রণ করে। যখন দলের প্রধান কর্মসচিব যুক্তরাষ্ট্রের প্রধানমন্ত্রী নির্বাচিত হন (যেমন পূর্বে স্ট্যালিন হইয়াছিলেন এবং বর্তমানে ক্রুশ্চেভ হইয়াছেন), তখন সমগ্র শাসনব্যবস্থা রাজনৈতিক দল কর্তৃক পরিচালিত ও নিয়ন্ত্রিত হয়। সোভিয়েট যুক্তরাষ্ট্রীয় সরকার এবং রিপাবলিক অথবা আঞ্চলিক সরকারগুলি কমিউনিস্ট দলের হাতে পুতুলমাত্র। সুপ্রীম সোভয়েটের যাহা কিছু ক্ষমতা তাহাও একমাত্র রাজনৈতিক দলের কেন্দ্রীয় কমিটি নিয়ন্ত্রিত করে। শুধু তাহাই নহে, দেশদ্রোহিতার অপরাধে অভিযুক্ত ব্যক্তিদের বিচারের সময় রাজনৈতিক দলটি বিচারবিভাগকেও নিয়ন্ত্রিত করে। "দেশদ্রোহিতা"র সংজ্ঞা হইল কমিউনিস্ট দলের স্বার্থ-বিরুদ্ধ কাজ করা। কেননা, কমিউনিস্ট দলই হইল শাসনতন্ত্র অনুযায়ী মেহনতী জনতা ও শ্রমিক শ্রেণীর একমাত্র রাজনৈতিক দল। কমিউনিস্ট দলের এবং সোভিয়েট যুক্তরাষ্ট্রের শাসনব্যবস্থার সমর্থকগণের মতে কমিউনিস্ট দলের গঠন গণতন্ত্রসম্মত; কেনন', গণতান্ত্রিক কেন্দ্রীয়করণই (democratic centralization) হইল কমিউনিস্ট দল গঠনের ভিত্তি। তাঁহাদের মতে পার্টি কংগ্রেসে দলের সদস্যদের অধিকার আছে স্বাধীনভাবে দলীয় নীতিগুলির আলোচনা করার, তাহা ছাড়া কেন্দ্রীয় কমিটি নির্বাচন করেন দলের সদস্যগণ। কমিউনিস্ট দলের কাজ খুব গুরুত্বপূর্ণ বলিয়াই কেহ যদি দলীয় সদস্য হইতে চাহে, তবে তাহাকে প্রার্থী সদস্য হিসাবে কাজ করিতে হয়।

**সোভিয়েট যুক্তরাষ্ট্রে গণতন্ত্রের উপাদান (Elements of democracy in the U. S. S. R.):** সোভিয়েট যুক্তরাষ্ট্রে আমরা একদলীয় শাসনব্যবস্থা দেখিতে পাই। একদলীয় শাসনব্যবস্থায় সরকারকে সমালোচনার সম্মুখীন হইতে হয় না এবং ইহা যাহা কিছু করে, জনসাধারণকে তাহাই নির্বিবাদে মানিয়া চলিতে হয়। সুতরাং এই প্রকার শাসনব্যবস্থাকে আমরা গণতান্ত্রিক শাসন ব্যবস্থা বলিতে পারি না। কিন্তু, সোভিয়েট যুক্তরাষ্ট্রের শাসনব্যবস্থার এবং কমিউনিস্ট দলের সমর্থকগণের মতে সোভিয়েট যুক্তরাষ্ট্রে কিছু পরিমাণে গণতন্ত্রের উপাদান দেখিতে পাওয়া যায়। প্রথমতঃ, তাঁহাদের মতে, কমিউনিস্ট দলের সংগঠন গণতান্ত্রিক। কেমনা, দলের নিম্নতম সংস্থা হইতে উচ্চতম সংস্থা পর্যন্ত সর্বত্রই সদস্য নির্বাচনের অনুষ্ঠান করা হয় এবং সেই নির্বাচন গোপন ভোটের ভিত্তিতে অনুষ্ঠিত হয়। তাহা ছাড়া, দলীয় নীতি সম্বন্ধে স্বাধীনভাবে আলোচনা করিবার অধিকার দলীয় সদস্যদের আছে এবং অধিকসংখ্যক সদস্য

একদলীয় শাসনব্যবস্থায় গণতন্ত্রের অভাব:

যে সিদ্ধান্ত গ্রহণ করে, তাহাই সকলকে মানিয়া চলিতে হয়। দ্বিতীয়তঃ, সুপ্রীম সোভিয়েটের নির্বাচনে ১৮ বৎসর বয়স্ক যে কোন নাগরিক ভোট প্রদান করিতে পারে এবং ২৩ বৎসর বয়স্ক যে কোন নাগরিক সুপ্রীম সোভিয়েটের নির্বাচনে নির্বাচন-প্রার্থী হিসাবে দাঁড়াইতে পারে। তৃতীয়তঃ, সুপ্রীম সোভিয়েটের জাতিসমূহের সোভিয়েটে ( The Soviet of the Nationalities ) যুক্তরাষ্ট্রের সব জায়গা হইতেই প্রতিনিধি থাকে। প্রত্যেক ইউনিয়ন রিপাবলিক হইতে ২৫ জন, প্রত্যেক স্বাতন্ত্র্যসম্পন্ন রিপাবলিক হইতে ১১ জন, প্রত্যেক স্বাতন্ত্র্যসম্পন্ন অঞ্চল হইতে ৫ জন এবং প্রত্যেক জাতীয় এলাকা হইতে ১ জন প্রতিনিধি নির্বাচিত হইবার ব্যবস্থা আছে বলিয়া সুপ্রীম সোভিয়েটের নাগরিকদের স্বার্থের প্রতিনিধিত্ব সমানভাবে হয়। চতুর্থতঃ, সোভিয়েট যুক্তরাষ্ট্রে বিচারব্যবস্থা খুবই গণতান্ত্রিক। যুক্তরাষ্ট্রের সুপ্রীম কোর্ট হইতে আরম্ভ করিয়া জনগণের আদালত পর্যন্ত সব বিচারপতিগণই আইনসভা কর্তৃক অথবা নিম্নস্তরের জনগণ কর্তৃক নির্বাচিত হন। শুধু তাহাই নহে, জনগণের আদালতে বিচারপতিগণ দুইজন এ্যাসেসর অথবা নাগরিক বিচারপতির সাহায্য লাভ করেন। নাগরিক-বিচারপতিগণ জনগণের আস্থাভাজন নাগরিকদের প্যানেল হইতে নির্বাচিত হন। এই ব্যবস্থা খুবই গণতান্ত্রিক সন্দেহ নাই। কেননা, এই ব্যবস্থায় নাগরিক বিচারপতিগণ জনমত কর্তৃক পরিচালিত হন।

কিন্তু, পরিশেষে আমাদের স্বীকার করিতে হইবে যে সোভিয়েট যুক্তরাষ্ট্রে

বিচার ব্যবস্থা আংশিকভাবে গণতন্ত্রসম্মত

শুধু বিচারব্যবস্থাই আংশিকভাবে গণতান্ত্রিক। সরকারের অন্যান্য বিভাগে গণতন্ত্রের মর্যাদা খুব কমই রক্ষিত হইয়াছে। কেননা, যেখানে শুধু একটিমাত্র রাজনৈতিক দল, সেখানে দলের কাঠামো যতই গণতান্ত্রিক হউক না কেন, সামগ্রিকভাবে গণতন্ত্রের মর্যাদা একদলীয় শাসনব্যবস্থায় রক্ষিত হয় না। যুক্তরাষ্ট্রের বিচারব্যবস্থা আংশিকভাবে গণতান্ত্রিক সন্দেহ নাই। কিন্তু ইহাও সম্পূর্ণভাবে গণতান্ত্রিক নয়। কেননা, রাষ্ট্রদ্রোহিতার অপরাধে অপরাধীগণের বিচারের সময় নাগরিক-বিচারপতিগণের কোন ভূমিকা নাই। রাষ্ট্রদ্রোহিতার সংজ্ঞা কি হইবে, তাহা শুধু রাজনৈতিক দলই স্থির করে ; কেননা, কোন, নাগরিকের কোন কাজ যদি কমিউনিস্ট দলের তথা সরকারের স্বার্থের বিরুদ্ধে যায়, তবে তাহাই রাষ্ট্রদ্রোহিতা বলিয়া বিবেচিত হয়। সেক্ষেত্রে বিচার-ব্যবস্থা সম্পূর্ণভাবে গণতান্ত্রিক থাকে না ; কেননা, ইহা তখন রাজনৈতিক দলের নিয়ন্ত্রণাধীনে চলিয়া আসে। তাহা ছাড়া, নাগরিক-বিচারপতিগণ কখনও আইনের ব্যাখ্যা করিতে পারেন না, প্রেসিডিয়াম কর্তৃক প্রদত্ত আইনের ব্যাখ্যা অনুযায়ী আদালতগুলিকে বিচার-বিভাগীয় কাজ নির্বাহ করিতে হয়। প্রেসিডিয়াম

কর্তৃক প্রদত্ত আইনের ব্যাখ্যা মূলতঃ কমিউনিস্ট দলের পলিটব্যুরো কর্তৃক প্রদত্ত আইনের ব্যাখ্যা। সুতরাং, সোভিয়েট যুক্তরাষ্ট্রে গণতন্ত্র কতটা কার্যকরী হইয়াছে, সেই বিষয়ে যথেষ্ট সন্দেহের অবকাশ আছে।

## Exercises

1. Discuss the role of the Communist Party in the Soviet System of Government. ( C. U. B. A. Part. I 1962. )
( ১৪১—৪২ পৃষ্ঠা )

2. "The One Party System ( in the U. S. S. R. ) is not strictly speaking a type of party government at all."
Examine the Statement.
( ১৪০—৪২ পৃষ্ঠা )

3. Do you find any element of democracy in Soviet Constitutional System ? ( ১৪২--৪৩ পৃষ্ঠা )

4. Give a brief estimate of the Communist Party in the Soviet Constitutional System. Is there any place of democracy in the U. S. S. R. ? ( ১৪২—৪৪ পৃষ্ঠা )

# চতুর্থ খণ্ড ঃ সুইজারল্যাণ্ডের শাসনব্যবস্থা
## (The Constitutional System of Switzerland)

## পঞ্চদশ অধ্যায় | সুইজারল্যাণ্ডের শাসনতন্ত্রের বৈশিষ্ট্য
## Features of Swiss Constitution

সুইজারল্যাণ্ডের শাসনতন্ত্র ইহার প্রকৃত গণতান্ত্রিক রূপের জন্য বিশেষ গুরুত্বপূর্ণ। জাতিগত, ধর্মগত ও ভাষাগত বিভেদ থাকা সত্ত্বেও সুইজারল্যাণ্ডে একই ঐতিহ্যে জনসাধারণ অনুপ্রাণিত হওয়ায় জাতীয় চেতনা খুবই উন্নত। সুইজারল্যাণ্ডের শাসনতন্ত্রে এমন কতিপয় বৈশিষ্ট্য আছে যেগুলি অন্যান্য শাসনতন্ত্রে আমরা দেখিতে পাই না। নিম্নে সুইজারল্যাণ্ডের শাসনতন্ত্রের প্রধান বৈশিষ্ট্যগুলি আলোচিত হইতেছে :—

শাসনতন্ত্রের দিক হইতে রাষ্ট্র সমবায়; কিন্তু, প্রকৃতপক্ষে ইহা যুক্তরাষ্ট্র

প্রথমতঃ, শাসনতন্ত্রের দিক হইতে সুইজারল্যাণ্ড একটি রাষ্ট্র-সমবায় (Confederation)। কিন্তু, প্রকৃতপক্ষে ইহা একটি যুক্তরাষ্ট্র। অন্যান্য যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্রগুলির ন্যায় মূলরাষ্ট্রগুলির কোন বিশেষ সভা (Convention) অথবা কোন গণরিষদ সুইজারল্যাণ্ডের শাসনতন্ত্র রচনা করে নাই। দীর্ঘদিনের বিবর্তনের ফলে সুইজারল্যাণ্ডের শাসনতন্ত্র বর্তমান রূপ ধারণ করিয়াছে। পরস্পর বিরোধী স্বার্থ থাকিলেও যুক্তরাষ্ট্র যে জাতীয় ঐক্য এবং রাষ্ট্রীয় সার্বভৌমত্বের মধ্যে মিলন ঘটাইবার একটি প্রয়াস ("Federalism is a political contrivance for a reconciliation between national unity and state sovereignty"), তাহা সুইজারল্যাণ্ডের ক্ষেত্রে প্রমাণিত হইয়াছে। সুইজারল্যাণ্ডের যুক্তরাষ্ট্র গঠিত হইয়াছে ২২টি ক্যাণ্টন (cantons) লইয়া; এই ক্যাণ্টনগুলির মধ্যে ১৯টি সম্পূর্ণ ক্যাণ্টন এবং ৬টি অর্ধ-ক্যাণ্টন (half-cantons)। প্রত্যেকটি ক্যাণ্টনের আলাদা শাসনতন্ত্র আছে। তবে এই শাসনতন্ত্রগুলি যুক্তরাষ্ট্রীয় শাসনতন্ত্রের অধীন।

দ্বিতীয়তঃ, শাসনতন্ত্রে যুক্তরাষ্ট্রীয় সরকারকে যতটুকু ক্ষমতা দেওয়া

হইয়াছে, ইহা ততটুকু ক্ষমতাই ভোগ করে। বাকী ক্ষমতাগুলি (residuary powers) ক্যান্টনগুলি ভোগ করিয়া থাকে। ক্যান্টনগুলির জন্য তিনটি বিশেষ বিধান আছে। যথা, (১) ক্যান্টনগুলির আলাদা প্রজাতন্ত্রী সরকার থাকিবে, (২) ক্যান্টনগুলি কর্তৃক প্রণীত নিজেদের শাসনতন্ত্রের সংশোধন করিতে হইলে তাহা গণভোটের সাহায্যে করিতে হইবে; এবং (৩) যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্রের বিরুদ্ধে প্রয়োগ করা যায় এইরূপ কোন বিধান উক্ত শাসনতন্ত্রে থাকিবে না। আমেরিকার শাসনতন্ত্রের ন্যায় সুইস্ শাসনতন্ত্র শুধু সরকারকে ক্ষমতা প্রদান করে নাই, ইহা যুক্তরাষ্ট্রীয় এবং ক্যান্টন-সরকারগুলির উপর কতিপয় নিষেধাজ্ঞাও আরোপ করিয়াছে। উদাহরণস্বরূপ বলা যায়, সরকার নাগরিকদের ধর্মের স্বাধীনতা নিয়ন্ত্রণ, অথবা ধর্মের ভিত্তিতে বিবাহের স্বাধীনতা নিয়ন্ত্রণ করিতে পারে না।

ক্যান্টনগুলির আলাদা শাসনতন্ত্র

তৃতীয়তঃ, সুইজারল্যাণ্ডের শাসনতন্ত্রে ক্ষমতা বণ্টনেরও একটি বিশেষ বৈশিষ্ট্য আছে। এমন অনেক বিষয় আছে, যেমন কৃষি, ক্যান্টনগুলির সন্ধি ও মৈত্রী, বিবাহ, মোটর, বাইসাইকেল ইত্যাদি, যেগুলির এক অংশ কেন্দ্রীয় সরকারের হাতে এবং অপর অংশ ক্যান্টনগুলির হাতে অর্পিত হইয়াছে। সুইজারল্যাণ্ডে আমরা দেখিতে পাই আইন প্রণয়ন ক্ষমতার কেন্দ্রিকতা এবং শাসন ক্ষমতার বিকেন্দ্রীকরণের এক অপূর্ব সমাবেশ।

আইন প্রণয়ন ক্ষমতার কেন্দ্রিকতা এবং শাসনক্ষমতার বিকেন্দ্রীকরণ

চতুর্থতঃ, সুইজারল্যাণ্ডে শাসনতন্ত্রের প্রাধান্য স্বীকার করা হইয়াছে। তাহা ছাড়া, শাসনতন্ত্রটিও অনমনীয়। কিন্তু শাসনতন্ত্রের প্রধান্য স্বীকৃত হওয়া সত্ত্বেও যুক্তরাষ্ট্রীয় আদালত যুক্তরাষ্ট্রীয় আইনপরিষদ কর্তৃক প্রণীত আইনের বৈধতা লইয়া প্রশ্ন তুলিতে পারে না; কেননা, উক্ত আদালত শাসনতন্ত্রের চূড়ান্ত ব্যাখ্যাকর্তা অথবা রক্ষক নহে। কিন্তু যুক্তরাষ্ট্রীয় আদালত ক্যান্টনগুলির আইনের বৈধতা বিচার করিতে পারে যদি ত্রিশ হাজার নির্বাচক অথবা অন্ততঃ ৮টি ক্যান্টন দাবী করে, তবে যুক্তরাষ্ট্রীয় আইনকে জনসাধারণের অনুমোদনের জন্য পেশ করিতে হয়। শাসনতন্ত্র সংশোধন করিতে হইলে যুক্তরাষ্ট্রীয় আইনসভা অথবা পঞ্চাশ হাজার নির্বাচক সংশোধনের প্রস্তাব করিতে পারে। উভয় ক্ষেত্রেই যদি সংশোধন প্রস্তাব আইন গৃহীত হইতে হইলে গণভোট কর্তৃক ইহা ভোট প্রদানকারীদের কর্তৃক অনুমোদিত হইতে হয় অথবা অধিকসংখ্যক ক্যান্টনগুলি কর্তৃক অনুমোদিত হইতে হয়। দেখা যাইতেছে, শাসনতন্ত্র সংশোধনের ব্যাপারে কেন্দ্রীয় আইনসভা, ক্যান্টন এবং জনসাধারণ প্রত্যেকেরই গুরুত্বপূর্ণ ভূমিকা আছে।

শাসনতন্ত্রের প্রাধান্য

পঞ্চমতঃ মার্কিন সিনেটের অনুকরণে যুক্তরাষ্ট্রীয় আইনসভার উচ্চকক্ষে

প্রত্যেক ক্যান্টন হইতে দুইজন এবং প্রত্যেক অর্ধ-ক্যান্টন হইতে একজন করিয়া প্রতিনিধি পাঠাইবার ব্যবস্থা আছে। সুতরাং উচ্চতম আইনপরিষদ গঠনে ক্যান্টনগুলির স্বাতন্ত্র্য স্বীকৃত হইয়াছে। কিন্তু ক্যান্টনগুলি কোন্ পদ্ধতি অনুসরণ করিয়া প্রতিনিধি নির্বাচিত করিয়া পাঠাইবেন, সেই বিষয়ে কোন সুনির্দিষ্ট নীতি অনুসৃত হয় না।

উচ্চকক্ষে ক্যান্টনগুলির সমপ্রতিনিধিত্ব

ষষ্ঠতঃ, সুইজারল্যাণ্ডেও শাসনতন্ত্রের একটি বিশেষ বৈশিষ্ট্য হইতেছে ইহার যুক্তরাষ্ট্রীয় শাসন বিভাগ। রাষ্ট্রের শাসন বিভাগের সাতজন সদস্য মিলিতভাবে দেশের শাসনকর্তা। তাঁহাদের মধ্য হইতে এক বৎসরের জন্য একজন রাষ্ট্রপতি এবং একজন উপ-রাষ্ট্রপতি নিযুক্ত হন। রাষ্ট্রপতির নামে সরকার যাহা কিছু করে, তাহা এই সাতজনের সম্মিলিতভাবে মতামতের উপর নির্ভর করে। বহু শাসনকর্তার ( plural executive ) নীতিতেই সরকারের শাসন বিভাগ পরিচালিত হয়। মূলতঃ সুইজারল্যাণ্ডের শাসন বিভাগে আমরা রাষ্ট্রপতি শাসিত শাসন ব্যবস্থা এবং পার্লামেণ্টারী শাসনব্যবস্থার বিচিত্র সংমিশ্রণ দেখিতে পাই। অধ্যাপক গার্ণারের ভাষায় "A system of Government which falls in a class by itself, which differs fundamentally from the Presidential and the Cabinet types, but which combines the features of both, is that of Switzerland."

বহুশাসনকর্তা

সপ্তমতঃ, সুইজারল্যাণ্ডে সরকারের ক্ষমতাগুলির স্বাতন্ত্র্যবিধান ( Separation of Powers ) করা হয় নাই। সাতজন শাসনকর্তা যুক্তরাষ্ট্রীয় আইনপরিষদ কর্তৃক নির্বাচিত হন। বিচার বিভাগও স্বাধীন হয়। যুক্তরাষ্ট্রীয় আদালতের বিচারপতিগণ যুক্তরাষ্ট্রীয় আইন পরিষদ কর্তৃক নিযুক্ত হন।

ক্ষমতার স্বাতন্ত্র্যবিধান হয় নাই

অষ্টমতঃ, যদিও সুইজারল্যাণ্ডের শাসনতন্ত্রের 'নাগরিকতার' কোন সাধারণ সংজ্ঞা দেওয়া হয় নাই, তবুও সুইজারল্যাণ্ডে একটি ক্যান্টনের নাগরিক সুইস্ প্রজাতন্ত্রেরও নাগরিকদের ব্যক্তিগত অধিকারগুলি শাসনতন্ত্রে পরিষ্কারভাবে উল্লেখ করা হইয়াছে। শাসনতন্ত্র অনুযায়ী নাগরিকগণ সকলেই আইনের চোখে সমান, সকলেরই ধর্ম, চিন্তা এবং বাক্ স্বাধীনতা আছে।

সর্বশেষে, সুইজারল্যাণ্ডের শাসনতন্ত্রের প্রধান বৈশিষ্ট্য হইল ইহার প্রত্যক্ষ গণতন্ত্রের ( Direct Democracy ) ব্যবস্থা। ক্যান্টনগুলিকে যদিও কেন্দ্রীয় সরকারের উপর নির্ভরশীল করা হইয়াছে,—অপরদিকে ক্যান্টনগুলিকে শক্তিশালী রাখিবার জন্য নাগরিকদের গণ-উদ্যোগ (Initiative), গণভোট (Referendum) এবং প্রতিনিধি প্রত্যাগমনের ( Recall ) অধিকার দেওয়া

হইয়াছে। জনসাধারণ গণ-উদ্যোগের মাধ্যমে নূতন আইন প্রণয়নের প্রস্তাব অথবা শাসনতন্ত্র সংশোধনের প্রস্তাব করিতে পারে। যেমন, ত্রিশ হাজার নির্বাচক শাসনতন্ত্র সংশোধনের প্রস্তাব উত্থাপন করিতে পারে। তাহা ছাড়া, শাসনতন্ত্র সংশোধনের ক্ষেত্রে অথবা গণ-উদ্যোগ উত্থাপিত আইন-প্রণয়ণের প্রস্তাবে জনসাধারণের মতামত স্পষ্ট জানিবার জন্য গণভোটের অনুষ্ঠান হয়। শুধু তাহাই নহে, যদি আইনপরিষদে নির্বাচিত প্রতিনিধিগণ নির্বাচনকালে জনসাধারণের নিকট প্রতিশ্রুতি অনুযায়ী কাজ না করিতে পারে, তাহাদের আইনপরিষদের সদস্যপদ হইতে ফিরাইয়া আনার বা অপসারণ করিবার (recall) অধিকার জনসাধারণের আছে। প্রত্যক্ষ গণতন্ত্রের সুফলগুলি পাইবার জন্য এই রকম ব্যবস্থা পৃথিবীর অন্য কোন শাসনতন্ত্রে ব্যাপকভাবে নাই।

প্রত্যক্ষ গণতন্ত্র

## সংক্ষিপ্তসার

শাসনতন্ত্রের দিক হইতে সুইজারল্যাণ্ড একটি রাষ্ট্র সমবায়; কিন্তু প্রকৃত পক্ষে ইহা একটি যুক্তরাষ্ট্র। দ্বিতীয়তঃ, সুইজারল্যাণ্ডের প্রতিটি ক্যাণ্টনের আলাদা শাসনতন্ত্র আছে। যুক্তরাষ্ট্রীয় শাসনতন্ত্রে লিখিত নাই এই রকম ক্ষমতাগুলি ক্যাণ্টনগুলি ভোগ করিয়া থাকে। তৃতীয়তঃ, সুইজারল্যাণ্ডে আমরা আইন প্রণয়ন ক্ষমতার কেন্দ্রীকতা, শাসন ক্ষমতার বিকেন্দ্রীকরণ এবং শাসনতন্ত্রের প্রাধান্য দেখিতে পাই। চতুর্থতঃ, সুইজারল্যাণ্ডে আইনসভার উচ্চকক্ষে ক্যাণ্টনগুলির সম প্রতিনিধিত্ব থাকে। পঞ্চমতঃ, সুইজারল্যাণ্ডে আমরা বহু-শাসন-কর্তা বা Plural executive দেখিতে পাই। ষষ্ঠতঃ, সুইজারল্যাণ্ডে সরকারের ক্ষমতাগুলির স্বাতন্ত্র্যবিধান করা হয় হয় নাই। সর্বশেষে সুইজারল্যণ্ডের শাসনতন্ত্রের প্রধান বৈশিষ্ট্য হইল ইহার প্রত্যক্ষ গণতন্ত্রের ব্যবস্থা। নাগরিকদের গণউদ্যোগ, গণভোট ও প্রতিনিধি প্রত্যাগমনের অধিকার দেওয়া হইয়াছে। সুইজারল্যাণ্ডের শাসনব্যবস্থার বৈশিষ্ট্যগুলি আলোচনা করিলে দেখা যায় যে ইহা একক এবং অনন্য; অন্যান্য দেশের শাসনতন্ত্রের সহিত ইহার মূলগত পার্থক্য আছে।

**Exercises**

1. Discuss the peculiar features of the Swiss Constitution. ( ১৪৫—৪৮ পৃষ্ঠা )

2. State the main features of the Swiss System of Government. ( ১৪৫—৪৮ পৃষ্ঠা )

3. "The *Swiss* Constitution is unique."—Discuss the statement. ( ১৪৫—৪৮ পৃষ্ঠা )

# ষোড়শ অধ্যায়

# সুইজারল্যাণ্ডের যুক্তরাষ্ট্রীয় সরকারের বিভিন্ন বিভাগ (Different Organs of the Federal Government of Switzerland)

**সুইজারল্যাণ্ডের যুক্তরাষ্ট্রীয় শাসনপরিষদ** (Federal Council of Switzerland.)

সুইজারল্যাণ্ডের শাসন বিভাগের একটি বিশেষ বৈশিষ্ট্য হইতেছে এই যে এই বিভাগের সমুদয় ক্ষমতা একজন রাষ্ট্র-প্রধানের হাতে ন্যস্ত না করিয়া সাতজন শাসনকর্তার হাতে ন্যস্ত করা হইয়াছে। এই সাতজন শাসনকর্তা চারি বৎসরের জন্য যুক্তরাষ্ট্রীয় আইনসভার দুইকক্ষ কর্তৃক নির্বাচিত হন। যুক্তরাষ্ট্রীয় আইনসভার সদস্যগণও শাসনকর্তার নির্বাচনে প্রার্থী হিসাবে দাঁড়াইতে পারেন। কিন্তু, তিনি যদি অন্যতম শাসনকর্তা নির্বাচিত হন, তবে তাঁহাকে আইনসভার সদস্যপদ ছাড়িতে হয়। শাসন-পরিষদের সদস্যগণকে শাসনতন্ত্র লংঘন করা অথবা কোন অসদাচরণের অভিযোগ প্রমাণিত না হওয়া পর্যন্ত চারি বৎসরের মধ্যে পদচ্যুত করা যায় না। সুইজারল্যাণ্ডের শাসন পরিষদের সদস্যগণ পুনর্নির্বাচনের জন্য প্রার্থী হইতে পারেন এবং তাঁহারা সাধারণতঃ পুনর্নির্বাচিত হন। শাসনতন্ত্র অনুযায়ী জাতীয় সভার (National Assembly) বা যুক্তরাষ্ট্রীয় আইনসভার যে কোন কক্ষের সদস্য হইবার যোগ্যতাসম্পন্ন যে কোন নাগরিকই যুক্তরাষ্ট্রীয় শাসন পরিষদের সদস্য নির্বাচনে প্রার্থী হইতে পারেন। কিন্তু, সুইজারল্যাণ্ডে ইহা প্রায় একটি প্রথাগত বিধান দাঁড়াইয়া গিয়াছে যে সাধারণতঃ যুক্তরাষ্ট্রীয় আইনসভার সদস্যদের মধ্য হইতেই যুক্তরাষ্ট্রীয় শাসন পরিষদের সদস্যগণ নিজেদের পদে অধিষ্ঠিত হইবার পর আর আইনসভার সদস্য থাকিতে পারেন না।

শাসনকর্তাগণ যুক্তরাষ্ট্রের আইনসভা কর্তৃক নির্বাচিত

যুক্তরাষ্ট্রীয় শাসন পরিষদের সাতজন সদস্য হইতে প্রত্যেক বৎসর একজন সভাপতি এবং একজন সহ-সভাপতি যুক্তরাষ্ট্রীয় আইনসভা কর্তৃক নিযুক্ত হন।

সাধারণতঃ একবৎসর যিনি সহ-সভাপতিথাকেন, পরবর্তী বৎসরের জন্য তিনিই সভাপতি নিযুক্ত হন। যুক্তরাষ্ট্রীয় শাসন পরিষদের সভাপতি রাষ্ট্রপতির মর্যাদা ভোগ করেন, কিন্তু তিনি মার্কিন যুক্তরাষ্ট্রের রাষ্ট্রপতি অথবা ইংলণ্ডের প্রধান মন্ত্রীর ন্যায় শাসনক্ষমতা ভোগ করেন না। তিনি জাতির প্রধান কার্যবাহক নহেন,—জাতির প্রধান কার্যবাহক হইতেছেন যুক্তরাষ্ট্রের শাসনপরিষদের সাতজন শাসনকর্তা সম্মিলিতভাবে। সভাপতি যাহা কিছু ক্ষমতা ভোগ করেন তাহা শাসন পরিষদের সদস্য হিসাবেই ভোগ করেন। তিনি শুধু শাসন পরিষদের সভাপতিত্ব করেন এবং যদি কখনও প্রয়োজন হয় তবে কোন ব্যাপারে তাঁহার নির্ণায়ক-ভোট ( casting vote ) প্রদান করেন। কিন্তু, শাসন পরিষদের অন্যান্য সদস্যদের উপর সভাপতি কোন প্রকার কর্তৃত্ব করিতে পারেন না।

শাসন পরিষদের সাতজন সদস্য

সুইজারল্যাণ্ডের শাসন পরিষদের প্রথম ও প্রধান কাজ হইল, দেশের শান্তি, আইন ও শৃংখলা ইত্যাদি বজায় রাখা। বহিঃশত্রুর আক্রমণ হইতে দেশকে রক্ষা করা, ক্যাণ্টনগুলির শাসনতন্ত্র সংরক্ষণ করা, ক্যাণ্টনগুলির বিভিন্ন চুক্তি পরীক্ষা করিয়া দেখা, যুক্তরাষ্ট্রীয় সরকারের আয়-ব্যয় নিয়ন্ত্রণ করা ও বার্ষিক বাজেট প্রণয়ন করা, আইনসভার নিকট আভ্যন্তরীণ ও বাহ্যিক অবস্থা সম্পর্কে বিবরণী প্রদান করা এবং সর্বোপরি দেশের নিরপেক্ষতা বজায় রাখাই শাসন পরিষদের কাজ।

শাসনপরিষদের কিছুটা আইনপ্রণয়নসংক্রান্ত ক্ষমতাও ( legislative powers) আছে। শাসনপরিষদের সদস্যগণ যুক্তরাষ্ট্রীয় আইনসভার সদস্য না হইলেও আইনসভার অধিবেশনে উপস্থিত থাকিতে পারেন, ইহার বিতর্কে অংশগ্রহণ করিতে পারেন এবং আইন প্রণয়নের জন্য বিল উত্থাপন করিতে পারেন। ইহা ব্যতীত যুক্তরাষ্ট্রের বিভিন্ন আইন কার্যকরী করিতে যাইয়া শাসন পরিষদ বিভিন্ন ধরণের নিয়মকানুনেরও (Regulations) প্রবর্তন করিয়া থাকে। প্রকৃতপক্ষে, সুইজারল্যাণ্ডে যুক্তরাষ্ট্রীয় আইনসভা কর্তৃক প্রণীত অধিকাংশ আইনের খসড়া শাসনপরিষদই তৈয়ারী করিয়া থাকে।

আইন প্রণয়নসংক্রান্ত ক্ষমতা

যুক্তরাষ্ট্রীয় শাসনপরিষদের কতিপয় বিচারবিভাগীয় ক্ষমতাও (Judicial powers ) আছে। যুক্তরাষ্ট্রের শাসনবিভাগের বিভিন্ন সিদ্ধান্তের বিরুদ্ধে জনসাধারণ শাসনপরিষদের নিকট আপীল করিতে পারে। তাহাছাড়া, ক্যাণ্টনগুলির নির্বাচন, প্রাথমিক বিদ্যালয়গুলিতে ধর্মের ভিত্তিতে বৈষম্যমূলক আচরণ প্রভৃতি বিষয় সম্পর্কে যদি কোন ক্যাণ্টন সরকার নাগরিকদের মধ্যে বৈষম্যমূলক আলোচনা করে, তবে

বিচার বিভাগীয় ক্ষমতা

নাগরিকগণ ক্যাণ্টনের সিদ্ধান্তের বিরুদ্ধে শাসনপরিষদের নিকট আপীল করিতে পারে।

বর্তমানে সুইজারল্যাণ্ডে শাসনপরিষদের ক্ষমতা ক্রমেই বাড়িয়া যাইতেছে। যুদ্ধোত্তর কালে দেশের নানাবিধ সমস্যার সমাধানের জন্যই যুক্তরাষ্ট্রীয় আইনসভা ক্রমেই শাসনপরিষদের নিকট ক্ষমতা হস্তান্তরিত করিতেছে। সুইজারল্যাণ্ডের শাসনপরিষদের বৈশিষ্ট্যগুলি এবং যুক্তরাষ্ট্রীয় আইনসভার সহিত ইহার সম্পর্ক আলোচনা করিলে আমরা দেখিতে পাই, সুইজারল্যাণ্ডে রাষ্ট্রপরিচালিত শাসনব্যবস্থা ও পার্লামেণ্টারী শাসনব্যবস্থার একটি বিচিত্র সমাবেশ ঘটিয়াছে।

সুইজারল্যাণ্ডের শাসনতন্ত্রের শাসনবিভাগের বৈশিষ্ট্যগুলি আলোচনা করিলে আমরা এমন কতিপয় জিনিষ দেখিতে পাই; যাহা অন্য কোন শাসনতন্ত্রে নাই। সাতজন শাসনকর্তা লইয়া সম্মিলিতভাবে উচ্চতম শাসন পরিষদ গঠন অন্যান্য দেশে আমরা দেখিতে পাই না। সুইজারল্যাণ্ডের কেন্দ্রীয় সরকার আমরা রাষ্ট্রপতি শাসিত সরকার এবং পার্লামেণ্টারী শাসনব্যবস্থার বিচিত্র সমাবেশ দেখিতে পাই। রাষ্ট্রপতি শাসিত সরকারের নিয়ম অনুযায়ী সুইজারল্যাণ্ডের শাসনবিভাগের প্রধান হইতেছেন রাষ্ট্রপতি মণ্ডলী। লক্ষ্য করিবার বিষয়, ভারত, মার্কিনযুক্তরাষ্ট্র প্রভৃতি প্রজাতন্ত্রের ন্যায় সুইজারল্যাণ্ডে শুধু একজন রাষ্ট্রপতি নাই। সুইজারল্যণ্ড একটি রাষ্ট্রপতি শাসিত রাষ্ট্র হইলেও সেখানে মার্কিন যুক্তরাষ্ট্রের ন্যায় আমরা কেন্দ্রীয় সরকারের বিভিন্ন ক্ষমতার স্বতন্ত্রীকরণ দেখিতে পাই না। রাষ্ট্রপতি শাসিত সরকারে সাধারণতঃ শাসন বিভাগ ও আইন-প্রণয়ন বিভাগের মধ্যে স্বতন্ত্রীকরণ করা হয়, এবং রাষ্ট্রপতি আইন সভার সদস্য হন না অথবা আইন সভার নিকট নিজের কাজের জন্য দায়ী থাকেন না কিন্তু সুইজারল্যাণ্ডের শাসনতন্ত্রে এই দুইটি বিধান আমরা সম্পূর্ণভাবে দেখিতে পাই না। আবার যুক্তরাষ্ট্রীয় সরকারে বিচার বিভাগের স্বাধীনতা থাকে; কিন্তু সুইজারল্যাণ্ডের বিচার-বিভাগ আইনসভার উপর নির্ভরশীল। কাঠামোর দিক হইতে সুইজারল্যাণ্ডে রাষ্ট্রপতিচালিত যুক্তরাষ্ট্রীয় সরকার গঠিত হইলেও, একজন নির্দিষ্ট রাষ্ট্রপতি নিজের দেশের শাসনকাজ পরিচালনা করেন না; সাতজন শাসনকর্তা সম্মিলিতভাবে দেশের শাসনকাজ পরিচালনা করেন। আবার রাষ্ট্রপতি চালিত সরকারের (Presidential Government) নিয়মানুযায়ী ক্ষমতার স্বতন্ত্রীকরণও করা হয় নাই। শাসন বিভাগীয় পরিষদের আইন প্রণয়নের জন্য যুক্তরাষ্ট্রীয় সভায় বিল উত্থাপনের অধিকার আছে। শাসনকর্তাগণ কোন বিশেষ নির্বাচকমণ্ডলী (electoral college) কর্তৃক নির্বাচিত হন না। তাঁহারা নির্বাচিত হন যুক্তরাষ্ট্রীয় আইনসভা কর্তৃক অথচ তাঁহারা আইনসভার সদস্য নহেন।

মূলতঃ সুইজারল্যাণ্ডে সম্পূর্ণভাবে রাষ্ট্রপতি শাসিত সরকার নাই। বিশেষতঃ, যুক্তরাষ্ট্রীয় সরকার কর্তৃক প্রণীত আইনের বৈধতা লইয়া প্রশ্ন করিবার অধিকার সম্মিলিতিভাবে ত্রিশ হাজার নির্বাচক অথবা ৮টি ক্যাণ্টনের আছে। রাষ্ট্রপতি-চালিত শাসনে বিচার বিভাগই শাসনতন্ত্রের রক্ষক এবং চূড়ান্ত ব্যাখ্যাকারের ভূমিকা গ্রহণ করে। কিন্তু সুইজারল্যাণ্ডের সেই ব্যবস্থা নাই। বিচারপতিগণকে নিযুক্ত করার অধিকারও শাসনকর্তাদের নাই। বিচারপতিগণ নিযুক্ত হন যুক্তরাষ্ট্রীয় আইনসভা কর্তৃক।

আবার, সম্পূর্ণভাবে পার্লামেণ্টারী শাসনও সুইজারল্যাণ্ডে নাই। পার্লামেণ্টারী সরকারের ন্যায় কোন মন্ত্রীসভা ইংলণ্ডে নাই। মন্ত্রীসভা চালিত সরকারের অথবা পার্লামেণ্টারী শাসনব্যবস্থায় সাধারণতঃ আইনসভা সার্বভৌম আইন প্রণেতা ( Sovereign Law-making Body ) রূপে পরিচালিত হয়। কিন্তু সুইজারল্যাণ্ডের আইনসভার ক্ষমতা জনগণের চূড়ান্ত ক্ষমতার দ্বারা সীমিত ও নিয়ন্ত্রিত। আইনসভার সদস্যগণেরও শাসনকর্তা নির্বাচনে প্রার্থী হইবার অধিকার আছে। অপরপক্ষে সুইজারল্যাণ্ডের শাসনতন্ত্রে আমরা এমন কতিপয় বিধান দেখিতে পাই যেগুলি শুধু পার্লামেণ্টারী সরকারেই দেখা যায়। শাসন পরিষদের সদস্যগণ দেশের আভ্যন্তরীণ ও বহিরাবস্থা সম্বন্ধে আইনসভায় রিপোর্ট পেশ করিতে পারে। পার্লামেণ্টারী শাসনব্যবস্থায় আমরা এই জিনিষ দেখিতে পাই। তাহা ছাড়া, পার্লামেণ্টারী শাসনব্যবস্থায় শাসন বিভাগের পরিচালকগণ (সাধারণতঃ মন্ত্রীসভা) নিজেদের কাজের জন্য আইন-সভার নিকট দায়ী থাকেন এবং তাঁহারা আইন সভার সদস্য থাকেন। পার্লামেণ্টারী শাসন ব্যবস্থার কিছু কিছু উপাদান আমরা সুইজারল্যাণ্ডে দেখিতে পাই। পার্লামেণ্টারী শাসনব্যবস্থার মন্ত্রীগণের ন্যায় সুইজারল্যাণ্ডের শাসনকর্তাগণ আইনসভার অধিবেশনে উপস্থিত থাকিতে পারেন, বিতর্কে অংশ গ্রহণ করিতে পারেন এবং আইন-প্রণয়নের জন্য বিল উত্থাপন করিতে পারেন। এইদিক হইতে বিচার করিলে সুইজারল্যাণ্ডে পার্লামেণ্টারী শাসনব্যবস্থার আংশিক পরিচয় দেখিতে পাওয়া যায়। আবার শাসনকর্তাগণ আইনসভার সদস্য নহেন এবং তাঁহারা আইনসভা কর্তৃক চার বৎসরের মধ্যে পদচ্যুত হইতে পারেন না এবং নির্দিষ্ট সময়ের জন্য শাসনকর্তার পদে অধিষ্ঠিত থাকেন, এইদিক হইতে বিচার করিলে সুইজারল্যাণ্ডে রাষ্ট্রপতি-চালিত শাসনব্যবস্থার আংশিক পরিচয় পাওয়া যায়। যদি শাসকর্তাদের অনুসৃত নীতি যুক্তরাষ্ট্রীয় আইনসভা কর্তৃক সমর্থিত না হয়, তবুও শাসনকর্তাগণ নিজেদের চাকুরীর নির্দিষ্ট সময় অতিক্রান্ত না হওয়া পর্যন্ত পদত্যাগ করেন না। এইজন্যই বলা হয়, সুইজারল্যাণ্ডে রাষ্ট্রপতি-চালিত শাসন ব্যবস্থার ও

রাষ্ট্রপতি চালিত শাসন ব্যবস্থা ও পার্লামেণ্টারী শাসনব্যবস্থার সংমিশ্রণ

পার্লামেণ্টারী শাসন ব্যবস্থার একটি অভূতপূর্ব সংমিশ্রণ হইয়াছে। এই সংমিশ্রণের ফলে উভয় ধরণের শাসন ব্যবস্থারই গুণগুলি গৃহীত হইয়াছে ও দোষক্রটিগুলি পরিত্যক্ত হইয়াছে। আইনসভা শাসনকর্তাগণকে পদচ্যুত করিতে পারেন না বলিয়া সরকারের স্থায়িত্ব ( stability ) রক্ষিত হয়। অপরদিকে, যুক্তরাষ্ট্রীয় আইনসভাকেও শাসন-কাজে হস্তক্ষেপ করার সুযোগ দেওয়া হইয়াছে, শাসন বিভাগের সহিত আইনসভার ঘনিষ্ঠ যোগাযোগ রাখারও ব্যবস্থা করা হইয়াছে।

**যুক্তরাষ্ট্রীয় আইনপরিষদ অথবা জাতীয় সভা** ( Federal Legislature of the National Assembly)—যুক্তরাষ্ট্রীয় আইনপরিষদ দুইটি কক্ষ লইয়া গঠিত এবং এই দুইটিকে একত্রে জাতীয় সভা ( The National Assembly) বলা হয়। জাতীয় সভার নিম্নকক্ষের নাম জাতীয় পরিষদ ( The National Council ) এবং উচ্চতর কক্ষের নাম রাজ্য পরিষদ ( The Council of States। মার্কিন যুক্তরাষ্ট্রের সিনেটের ন্যায় সুইজারল্যাণ্ডের রাজ্যপরিষদের মূলরাষ্ট্র বা ক্যাণ্টনগুলির সমান প্রতিনিধিত্বের

রাজ্যপরিষদের বৈশিষ্ট্য

ব্যবস্থা করা হইয়াছে। ১৯টি ক্যাণ্টন হইতে ৩৮ জন প্রতিনিধি এবং ৬টি অর্ধ-ক্যাণ্টন হইতে ৬ জন প্রতিনিধি, মোট ৪৪ জন সভ্য লইয়া রাজ্যপরিষদ গঠিত। রাজ্যপরিষদে প্রতিনিধি মনোনয়ন করার পদ্ধতি সব ক্যাণ্টনগুলিতে একপ্রকার নহে। কোন ক্যাণ্টনের প্রতিনিধি কার্যকলাপের মেয়াদ হয়ত ৪ বৎসর, আবার কোন ক্যাণ্টনের জন্য ইহা ৩ বৎসর অথবা ১ বৎসর।

জাতীয় পরিষদ জনসাধারণের নির্বাচিত প্রতিনিধি লইয়া গঠিত। প্রতি চব্বিশ হাজার ভোটারের জন্য একজন করিয়া সদস্য থাকেন এবং সমানুপাতিক ভোট পদ্ধতির ( Proportional voting system ) মাধ্যমে জনসাধারণ

জাতীয় পরিষদের বৈশিষ্ট্য

জাতীয় পরিষদের সদস্যদের নির্বাচিত করেন। প্রত্যেকটি ক্যাণ্টন হইতে অন্ততঃ একজন প্রতিনিধি আইনপরিষদের নিম্নকক্ষে থাকিবেনই। সুইজারল্যাণ্ডে স্ত্রীলোকদের ভোটাধিকার নাই। ২০ বৎসর বয়স্ক যে কোন নাগরিকই যদি ক্যাণ্টনের কোন আইন অনুযায়ী নাগরিক অধিকার হইতে বঞ্চিত না হন, তবে তিনি ভোটপ্রদানের অধিকার লাভ করেন। যাজকগণ কখনও জাতীয় পরিষদের সদস্য নির্বাচিত হইতে পারেন না।

যুক্তরাষ্ট্রীয় আইন পরিষদের প্রত্যেক কক্ষেই সদস্যগণ নিজেদের মধ্য হইতে একজন সভাপতি এবং একজন সহ-সভাপতি নির্বাচিত করেন। বিতর্ক কালে যদি কোন প্রস্তাবের পক্ষে ও বিপক্ষে সমানসংখ্যক ভোট প্রদত্ত হয়, তবে

সংশ্লিষ্ট কক্ষের সভাপতি তাঁহার নির্ণায়ক ভোট ( casting vote ) প্রদান করিতে পারেন।

স্থায়ী নির্দেশ কর্তৃক নির্দিষ্ট দিনে প্রতি বৎসর আইনপরিষদের দুই কক্ষ সাধারণ অধিবেশনে মিলিত হয়। তাহা ছাড়া, জাতীয় পরিষদের এক-চতুর্থাংশ সদস্যের অনুরোধ অথবা অন্ততঃ পাঁচটি ক্যান্টন কর্তৃক অনুরুদ্ধ হইলে যুক্তরাষ্ট্রীয় শাসনপরিষদ আইনপরিষদের অতিরিক্ত অধিবেশন আহ্বান করিতে পারেন। প্রত্যেক কক্ষের অধিবেশনেই বিভিন্ন কাজ সম্পাদনের জন্য মোট সভ্যসংখ্যার অধিকাংশ সদস্যের উপস্থিতি একান্ত প্রয়োজনীয়। আইনপরিষদের মেয়াদ চার বৎসরের জন্য। সুইজারল্যাণ্ডের আইনপরিষদের একটি বিশেষ বৈশিষ্ট্য হইল, ক্যান্টনগুলির সরকারী কর্মচারীগণও নিম্নকক্ষের সদস্য হইতে পারেন।

যদিও উভয় কক্ষই শাসনসংক্রান্ত এবং বিচারবিভাগীয় ক্ষমতা সমানভাবে ভোগ করে, তবুও কার্যক্ষেত্রে নিম্নকক্ষ উচ্চকক্ষ হইতে অধিকতর ক্ষমতাসম্পন্ন। যদি কখনও উভয়কক্ষের মতে মতানৈক্যের সৃষ্টি হয় তবে দুইকক্ষ হইতেই সমানসংখ্যক সদস্য লইয়া গঠিত একটি মীমাংসা কমিটির ( Arbitration Committee ) সাহায্যে ইহার মীমাংসার চেষ্টা করা হয়। যুক্তরাষ্ট্রীয় শাসনপরিষদের সভাপতি ও সহ-সভাপতি মনোনয়ন, যুক্তরাষ্ট্রীয় আদালতের বিচারক নির্বাচন, অপরাধীদের প্রতি ক্ষমা দর্শন ইত্যাদি কাজের সময় উভয় কক্ষের যুক্ত অধিবেশন হয়। অন্যান্য সময় দুইকক্ষের অধিবেশন আলাদাভাবে হয়।

সুইজারল্যাণ্ডে সরকারের ক্ষমতার স্বাতন্ত্র্যবিধান করা হয় নাই বলিয়া আইনপরিষদ শাসন-বিভাগ ও বিচার-বিভাগ, উভয় বিভাগেরই কিছু না কিছু ক্ষমতা ভোগ করে। আইনপরিষদ যুক্তরাষ্ট্রের বিভিন্ন বিষয়ে আইনপ্রণয়ন করিবার ক্ষমতা ভোগ করে। কিন্তু, ইহার ক্ষমতার দুইটি সীমা আছে। প্রথমতঃ, ইহা যুক্তরাষ্ট্রীয় শাসনপরিষদকে (Federal Council) বিতাড়িত করিতে পারে না এবং দ্বিতীয়তঃ, ইহা জনগণের চূড়ান্ত ক্ষমতার দ্বারা নিয়ন্ত্রিত। যুক্তরাষ্ট্রের কর্তৃপক্ষগুলির নির্বাচন, পররাষ্ট্রের সহিত সন্ধি অথবা চুক্তি সম্পাদন, ক্যান্টনগুলির পরস্পরের মধ্যে অথবা কোনও বিদেশী রাষ্ট্রের সহিত সম্পাদিত চুক্তির অনুমোদন, রাষ্ট্রের নিরপেক্ষতা বজায় রাখা, যুক্তরাষ্ট্রের সেনাবাহিনী ও আয়ব্যয় সম্পর্কিত সমস্ত বিষয় যুক্তরাষ্ট্রীয় আইনপরিষদের আয়ত্তাধীন।

যুক্তরাষ্ট্রীয় আইনপরিষদের সদস্যগণ কতিপয় অধিকার ( Privileges ) ভোগ করিয়া থাকেন। যেমন, আইনপরিষদের সদস্যদের প্রশ্ন জিজ্ঞাসা

করা, কোন অভিযোগের প্রতিকার দাবী করা, কোন বিষয়ে বিবেচনা করিবার অনুরোধ ( Postulate ) জানান অথবা কোন বিষয়ে কোন কার্যকরী উপায় অবলম্বনের জন্য দাবী ( motion ) জানান, ইত্যাদি।

**যুক্তরাষ্ট্রীয় আদালত** (Federal Tribunal)

যুক্তরাষ্ট্রীয় আদালত ১১ হইতে ১৩ জন পর্যন্ত অতিরিক্ত বিচারপতিসহ মোট ২৪ জন বিচারপতি লইয়া গঠিত। যুক্তরাষ্ট্রীয় আইনপরিষদ দুইকক্ষের যুক্ত অধিবেশনে বিচারপতিগণকে ছয় বৎসরের জন্য নির্বাচিত করেন। কার্যক্ষেত্রে বিচারপতিগণ পুনর্নির্বাচিত হইতে পারেন এবং যতদিন ইচ্ছা করেন, ততদিন স্বপদে অধিষ্ঠিত থাকিতে পারেন। জার্মাণ, ইটালিয়ান ও ফ্রেঞ্চ এই তিনটি সরকারী ভাষার প্রতিনিধি যাহাতে বিচারকমণ্ডলীর মধ্যে থাকেন, বিচারপতি নিযুক্ত করার সময় সেদিকে দৃষ্টি দেওয়া হয়। জাতীয় পরিষদে সদস্য হইবার যোগ্যতা থাকিলে যে কোন নাগরিকই বিচারপদে নিযুক্ত হইতে পারেন। বিচারকগণ নিজেদের ইচ্ছানুযায়ী স্বপদে অধিষ্ঠিত থাকেন বলিয়া তাঁহাদের পক্ষে নিরপেক্ষতা বজায় রাখা সম্ভবপর হইয়াছে। যুক্তরাষ্ট্রীয় আদালত রাষ্ট্রের সর্বোচ্চ বিচারালয় হইলেও দেশের বিভিন্ন ফৌজদারী ও দেওয়ানী আইন অধিকাংশ ক্ষেত্রেই ক্যাণ্টনগুলি কর্তৃক প্রণীত হয়। সুইজারল্যাণ্ডের যুক্তরাষ্ট্রীয় আদালত অন্যান্য যুক্তরাষ্ট্রীয় আদালতের শাসনতন্ত্রের চূড়ান্ত ব্যাখ্যাকারী অথবা সংরক্ষক নহে। যুক্তরাষ্ট্রীয় আদালতের মূল (original ) এবং আপীল (appellate) ক্ষমতা আছে। যুক্তরাষ্ট্র ও ক্যাণ্টনের মধ্যে অথবা ক্যাণ্টনগুলির নিজেদের মধ্যে যে কোন দেওয়ানী মামলা বিচার করিবার মূল ক্ষমতা যুক্তরাষ্ট্রীয় আদালতের আছে। আবার, ক্যাণ্টনগুলির আদালত হইতে যদি কোন আপীল আসে সেইগুলি বিচার বিবেচনা করিবার ক্ষমতাও ইহার আছে। যুক্তরাষ্ট্রের বিরুদ্ধে কোন নাগরিক অথবা প্রতিষ্ঠানের কোন প্রকার বিশ্বাসঘাতকতার অভিযোগ অথবা শাসনতন্ত্র লংঘনের অভিযোগ যুক্তরাষ্ট্রীয় আদালত বিচার করিয়া থাকে। আবার, ক্যাণ্টনের কোন আইন যদি যুক্তরাষ্ট্রীয় শাসনতন্ত্র অথবা যুক্তরাষ্ট্রীয় আইনের বিপক্ষে যায়, তবে ক্যাণ্টনের আইন বাতিল করিয়া দিবার অধিকার যুক্তরাষ্ট্রীয় আদালতের আছে। কিন্তু যুক্তরাষ্ট্রীয় আইনপরিষদ কর্তৃক প্রণীত কোন আইন বাতিল করিয়া দিবার অধিকার ইহার নাই। যদি যুক্তরাষ্ট্র অথবা ক্যাণ্টন এবং কোন যৌথ-প্রতিষ্ঠান অথবা ব্যক্তির মধ্যে বিবাদ দেখা দেয় সেখানেও যুক্তরাষ্ট্রীয় আদালতের বিচার করিবার মূল ক্ষমতা আছে। কিন্তু সেই ক্ষেত্রে মামলার বিষয়বস্তুর মূল্য অন্ততঃ চার হাজার ফ্রাংক হওয়া প্রয়োজন। ১৯২৮ সাল হইতে যুক্তরাষ্ট্রীয় আদালত নাগরিকগণ এবং সরকারী কর্মচারীদের মধ্যে

নানাবিধ বিবাদের মীমাংসা করিয়া শাসনসংক্রান্ত আদালত (administrative court) হিসাবে কাজ করিয়া আসিতেছে।

যুক্তরাষ্ট্রীয় আদালত যুক্তরাষ্ট্রীয় আইনপরিষদ কর্তৃক প্রণীত আইনের বৈধতা সম্পর্কে প্রশ্ন তুলিতে পারে না। যুক্তরাষ্ট্রীয় আইনপরিষদের প্রণীত আইনের কার্যকারিতা অথবা বৈধবা লইয়া প্রশ্ন তুলিতে পারে ত্রিশহাজার নির্বাচক অথবা ৮টি ক্যাণ্টন।

**সুইজারল্যাণ্ডের প্রকৃত গণতন্ত্রের পরিমাণ**—(Extent of real democracy in Switzerland)

প্রত্যক্ষ গণতন্ত্র বর্তমানে আমরা দেখিতে পাই না। প্রাচীন গ্রীসের শহর রাষ্ট্রগুলিতে (City States) প্রত্যক্ষ গণতন্ত্র প্রচলিত ছিল। কিন্তু সুইজারল্যাণ্ডের শাসনতন্ত্রের এমন কতিপয় বিধান আছে যেগুলির ফলে সেই গণতন্ত্রের প্রকৃত রূপ অনেক পরিমাণে দেখিতে পাওয়া যায়। গণতন্ত্র প্রকৃতপক্ষে জনগণেরই সরকার,—জনগণের সক্রিয় সহযোগিতা ও সরকারের কাজে সক্রিয় ভূমিকা না থাকিলে প্রকৃত গণতন্ত্র প্রতিষ্ঠিত হয় না; জনগণের সক্রিয় ভূমিকার ফলে সরকারও জনগণেরই স্বার্থ ও তাহাদের আশা-আকাংখা বাস্তবে রূপায়িত করিতে চেষ্টা করে। জনগণ যদি মনে করে রাষ্ট্রের কোন আইন জনগণের স্বার্থের বিরুদ্ধে যাইতেছে, তবে প্রকৃত গণতন্ত্রের জনগণের সেই আইনের বৈধতা অস্বীকার করিবার ক্ষমতা থাকে। সুইজারল্যাণ্ডের শাসনতন্ত্রে আমরা জনগণের হাতে বিস্তর ক্ষমতা দেখিতে পাই। তাহাদের ক্ষমতার তিনটি বিশেষ রূপ আছে—যথা, গণ-উদ্যোগ (Initiative), গণভোট (Referendum), নির্বাচিত প্রতিনিধিকে প্রত্যাগমনের নির্দেশে অপসারণের অধিকার (Right to recall)।

গণউদ্যোগ

আইনসভা কর্তৃক প্রণীত কোন আইন অথবা আইনসভার উত্থাপিত আইনপ্রণয়নের জন্য কোন প্রস্তাব অনুমোদন অথবা প্রত্যাখ্যানের জন্য যখন জনসাধারণের নিকট উপস্থিত হয় এবং সব ভোটারগণ সেই বিষয়ে ভোট প্রদান করে, তখন ইহাকে গণভোট (Referendum) বলে। গণভোটে যদি কোন প্রস্তাব গৃহীত হয় অথবা বর্জিত হয়, তবে তাহা আইনপরিষদ কর্তৃকও গৃহীত অথবা বর্জিত হইবে।

গণভোট

গণভোট আবশ্যিক (compulsory) অথবা ঐচ্ছিক (optional) হইতে পারে। সুইজারল্যাণ্ডে শাসনতন্ত্র সংশোধনের ব্যাপারে যে গণভোটের ব্যবস্থা আছে, তাহা আবশ্যিক। কিন্তু অন্যান্য সাধারণ আইন অনুমোদন অথবা আন্তর্জাতিক চুক্তি অনুমোদনের জন্য যে গণভোটের ব্যবস্থা আছে তাহা ঐচ্ছিক। ত্রিশ হাজার নাগরিক অথবা ৮টি ক্যাণ্টনের দাবীতে ইহা অনুষ্ঠিত

হইতে পারে। যে সকল যুক্তরাষ্ট্রীয় আইন সাধারণভাবে প্রযোজ্য নহে অথচ যেগুলি জরুরী প্রকৃতির আইন বলিয়া পরিগণিত হয়, সেইগুলি সম্পর্কে সর্বদা গণভোটের অনুষ্ঠান করা হয় না। সেইগুলি জরুরী কিনা সে সম্পর্কে সিদ্ধান্ত গ্রহণ করিয়া থাকে যুক্তরাষ্ট্রীয় আইন পরিষদ। নাগরিকদের যথেষ্ট পরিমাণে গণভোটের স্বাধীনতা প্রদান করিয়া গণতন্ত্রের প্রকৃতরূপ বজায় রাখার চেষ্টা করা হইলেও অনেক ক্ষেত্রেই যুক্তরাষ্ট্রীয় আইনপরিষদ এই ক্ষমতার অপব্যবহার করিয়াছে এবং ইহাতে জনস্বার্থ ব্যাহত হইয়াছে। ক্যান্টনগুলির শাসনতন্ত্র সংশোধন করার ব্যাপারে বাধ্যতামূলক গণভোটের অনুষ্ঠান করার ব্যবস্থা আছে।

প্রকৃত গণতান্ত্রিক রাষ্ট্রে জনসাধারণ যে শুধু আইন অনুমোদন অথবা প্রত্যাখ্যান করিবারই ক্ষমতা ভোগ করে, তাহা নহে। জনসাধারণের হাতেও

শাসনতন্ত্রের সংশোধন

শাসনতন্ত্রের সংশোধনের জন্য নূতন আইন প্রণয়ন করিবার কিছু ক্ষমতা দেওয়া হয়, এবং সুইজারল্যাণ্ডের জনগণকে তাহা দেওয়া হইয়াছে। সুইজারল্যাণ্ডের ৫০,০০০ হাজার নির্বাচক আইনপরিষদে শাসনতন্ত্রের সংশোধন করিবার জন্য কোন বিশেষ প্রস্তাব প্রেরণ করিতে পারে। ইহাকেই গণ-উদ্যোগ (Initiative) বলে। গণ-উদ্যোগের ফলে শাসনতন্ত্র সংশোধনের কোন প্রস্তাব আইনপরিষদে উত্থাপিত হইলে ইহা গণভোটের জন্য প্রেরিত হয়। সুইজারল্যাণ্ডে গণ-উদ্যোগের ব্যবস্থা হইয়াছে যুক্তরাষ্ট্রের শাসনতন্ত্র সংশোধনের ক্ষেত্রে; কিন্তু সাধারণ আইন প্রণয়ন ব্যাপারে গণ উদ্যোগের প্রবর্তন করা হয় নাই। ক্যান্টনগুলির মধ্যে একটি ছাড়া অন্যগুলিতে শাসনতান্ত্রিক আইনের ব্যাপারে গণ-উদ্যোগের ব্যবস্থা আছে। তবে সাধারণ আইনের ব্যাপারেও ১৯টি ক্যান্টনে গণ-উদ্যোগের ব্যবস্থা আছে।

আইনসভার দোষত্রুটি এবং ক্রমবর্ধমান ক্ষমতা প্রতিরোধে গণ-উদ্যোগ ও গণভোটের অবদান অসামান্য। অবশ্য বড বড় রাষ্ট্রের পক্ষে এই ব্যবস্থাগুলি খুব জটিল বলিয়া সহজে এইগুলির প্রবর্তন করা যায় না। কিন্তু সুইজারল্যাণ্ডের মত ছোট যুক্তরাষ্ট্রে এইগুলির প্রবর্তন ব্যয়বহুল হওয়া সত্ত্বেও প্রকৃত গণতন্ত্রের পরিচায়ক হইয়াছে। সুইজারল্যাণ্ডের জনসাধারণের আর একটি গণতান্ত্রিক অধিকার আছে। তাহা হইতেছে নির্বাচিত প্রতিনিধিদের

শাসনতান্ত্রিক শাসন-বিভাগ

স্বপদ হইতে ফিরাইয়া আনা। যদি কোন নির্বাচিত প্রতিনিধি নির্বাচকমণ্ডলীর স্বার্থের বিরুদ্ধে কাজ করে অথবা প্রদত্ত প্রতিশ্রুতি পালনে অক্ষম হয়, তবে নির্বাচকগণ তাহাকে পদচ্যুত করিতে পারে। ইহা গণতন্ত্রের সাফল্যের সর্ত হিসাবে খুবই গুরুত্বপূর্ণ। কেননা, এই ব্যবস্থায় নির্বাচিত প্রতিনিধি সর্বদাই

তাঁহার নির্বাচকদের স্বার্থ বজায় রাখার জন্ত সচেষ্ট থাকেন। ইহাতে গণতন্ত্র সার্থক হয়। সুইজারল্যাণ্ডে যুক্তরাষ্ট্রীয় শাসনবিভাগের (Federal Executive) কাজও গণতান্ত্রিক। যুক্তরাষ্ট্রে একজন মাত্র শাসনকর্তা নাই; সাতজন শাসনকর্তা মিলিতভাবে শাসনবিভাগের পরিচালনা করেন। তাঁহারা সবাই যে একই রাজনৈতিক দলের সদস্য তাহাও নহে। সুতরাং যুক্তরাষ্ট্রীয় শাসনপরিষদে (Federal Council) রাষ্ট্রের বিভিন্ন প্রকার স্বার্থের ও বিভিন্ন শ্রেণীর প্রতিনিধিত্ব করেন। একজন মাত্র শাসনকর্তা জনগণের আশা-আকাংখা বাস্তবে রূপায়িত করার পক্ষে যতখানি উপযুক্ত, সাতজন শাসনকর্তা মিলিতভাবে সেই ব্যাপারে তাহা অপেক্ষা অনেক বেশী উপযুক্ত। আইন-পরিষদের উচ্চকক্ষে বিভিন্ন ক্যাণ্টনের (ইহা যত ক্ষুদ্রই হউক না কেন) অন্ততঃ একজন প্রতিনিধি থাকিবেই। কিন্তু, একটি বিশেষ ক্ষেত্রে সুইজারল্যাণ্ডের শাসনতন্ত্র একটু অ-গণতান্ত্রিক হইয়াছে। তাহা হইতেছে স্ত্রীলোকদের নাগরিক অধিকার সম্পর্কে। সুইজারল্যাণ্ডে স্ত্রীলোকদের ভোটাধিকার নাই। সুইজারল্যাণ্ডের মত গণতান্ত্রিক দেশে এই ব্যবস্থা একটু অ-গণতান্ত্রিক হইয়াছে, সন্দেহ নাই।

সুতরাং দেখা যাইতেছে, সুইজারল্যাণ্ডের শাসনতন্ত্রে অনেক পরিমাণেই প্রকৃত গণতন্ত্র দেখা যায়। তবে একথা স্বীকার করিতেই হইবে যে সুইজারল্যাণ্ডেও যুক্তরাষ্ট্রীয় শাসনপরিষদ ( Federal Council ) ক্রমেই অধিকতর ক্ষমতাশালী হইতেছে।

## Exercises

1. "A System of Government which falls in a class by itself' which differs fundamentally from the Presidential and Cabinet types, but which combines certain features of both, is that of Switzerland."—Discuss. ( ১৪৯—৫৩ পৃষ্ঠা )

2. How far do you agree with the view that the Swiss System of Government Combines both the Parliamentary and non-Parliamentary executive system ?" ( ১৪৯—৫৩ পৃষ্ঠা )

3. What are the features of the Swiss Federal Executive which makes it unique ? ( C. U. B. A. Part I 1962 )
( ১৪৯—৫৩ পৃষ্ঠা )

.4 Discuss the composition and functions of the National Assembly ( or the Federal Legislative ) of Switzerland. What

is the reation between the Executive and Legislature in Switzerland ? ( ১৫৩—৫৫ পৃষ্ঠা )

5. Give a brief outline of the Federal Tribunal. ( ১৫৫—৫৬ পৃষ্ঠা )

6. "Real democracy in operation." How far is the characteristics true of the Swiss Constitution ? ( ১৫৬—৫৮ পৃষ্ঠা )

7. Explain how the Swiss Constitution provides for direct popular lagislation. ( ১৫৬—৫৮ পৃষ্ঠা )

8. Discuss the nature of popular democracy in Switzerland. ( ১৫৬—৫৮ পৃষ্ঠা )

9. Discuss the method of amendment of the Swiss Constitution. ( ১৫৭ পৃষ্ঠা ) ( C. U. B. A. Part I 1962 )